এই যুগ্মধারার কথা মনে না রাখিয়া রবীন্দ্রনাথকে পড়িলে ভুল বুঝিবার বিশেষ আশঙ্কা। এক হিসাবে নূতন যুগের বাঙালী-ভারতবর্ষীয় আমরা সকলেই এই যুগ্মধারার উত্তরাধিকারী। কিন্তু রবীন্দ্র-বনস্পতির মূল সে গভীরতায় যেমন সহজে প্রবেশ করিয়াছে আমাদের তেমন নহে। তিনি এই দুটি সভ্যতার যে নিগূঢ় প্রদেশ হইতে রস গ্রহণ করিতে পারিয়াছেন তাহাতে তাঁহার পক্ষে অতিশয় সহজে এই দুই সভ্যতাকে প্রকাশ করা সুসাধ্য হইয়াছে।

কেবল স্বাভাবিক প্রতিভায় রবীন্দ্রনাথ এই দুই যুগ্মধারার প্রতীক হইয়া উঠিয়াছেন, এ কথা বলা বোধ করি প্রতিভার প্রতি অন্ধবিশ্বাস। কবির শিক্ষা এবং পরিবারের পরিবেশ ভারতবর্ষীয় ধারার সহিত তাঁহাকে বাল্য হইতে পরিচিত করিবার ভার লইয়াছিল।

বাংলা দেশের সাধারণ ঘরের বালকদের পক্ষে এমন সুযোগ ঘটে না। তাহারা শিক্ষা, পরিবার ও সমাজের আবহাওয়াতে বাংলার সভ্যতাকেই গ্রহণ করিতে সমর্থ হয়। রবীন্দ্রনাথের পক্ষে এ অবকাশ তো হইবেই। কিন্তু যাহা উপরি-পাওনা, তাহা ঐ ভারতবর্ষীয় ধারাটাকে বাল্যকালে অনায়াসে লাভ। কবির পিতৃদেব প্রকৃতপক্ষে বাংলাদেশে উপনিষদের ধর্মের প্রধান পরিচায়ক। প্রথম বলিতে পারি না, কারণ রাজা রামমোহন তৎপূর্বে এ ব্রত গ্রহণ করিয়াছিলেন, তাঁহার অসমাপ্ত কার্যই মহর্ষি উদ্‌যাপন করিয়াছিলেন। বাংলা দেশ উপনিষদের দ্বারা কতটা লাভবান হইয়াছে জানি না, কিন্তু কবির পরিবার ও সমাজ উপনিষদতত্ত্বের দ্বারা বিশেষভাবে প্রভাবিত হইয়াছে, সে বিষয়ে কোনো সন্দেহ নাই। প্রাচীন ভারত বলিতে আমরা এ গ্রন্থে যাহা বুঝিয়াছি, তাহা এই উপনিষদের ভারতবর্ষ।

প্রাচীন ভারতবর্ষেরও অবশ্য দুটি অংশ। একটা অতি প্রাচীন; কিন্তু প্রকৃতপক্ষে ইহা নবীন ভারতবর্ষ; উপনিষদ্ সেই নবপ্রত্যূষের জাগরণের আনন্দধ্বনি। আর-একটা অংশ প্রাচীন, ইহা বেদান্তের ভারতবর্ষ। এই দুই অংশের মধ্যে কালের ব্যবধান অনেক। ভারত-ইতিহাসের একটা যুগান্তর ইতি-মধ্যে ঘটিয়া গিয়াছে। উপনিষদের যুগ আধ্যাত্মিক অভিজ্ঞতার এমন একটা কাল, যখন ঋষিগণ জগৎকে স্বীকার করিয়াও দুঃখকে অস্বীকার করিতে পারিতেন। ইহাতে জগৎ সত্য, ব্রহ্মও সত্য, কোথাও অসামঞ্জস্য নাই, কারণ এ দুয়ের মাঝে দ্বিধা সঞ্চার করিয়া দুঃখ নাই। কিন্তু বেদান্ত সেই যুগের দর্শন, যাহার পূর্বে দেশে অনেক রাষ্ট্রবিপ্লব, অনেক জাতিসংঘাত, অনেক উত্থানপতন ঘটিয়া গিয়াছে। তখনকার তত্ত্বদর্শিগণের পক্ষে দুঃখের অভিজ্ঞতা এতই কঠোর বাস্তবে পরিণত

হইয়াছিল, যাহাতে তাহাকে আর তাঁহারা অস্বীকার করিতে পারিলেন না। তাঁহাদের পক্ষে জগৎ অর্থই দুঃখ। ব্রহ্ম ও জগৎ স্বতোবিরোধী, দুটি কখনোই একসঙ্গে সত্য হইতে পারে না, অতএব তাঁহারা অতিসহজে এবং অতিসংক্ষেপে এই দুরূহ সমস্যাগ্রন্থি ছেদন করিলেন; কেবল ব্রহ্ম আছে, বাকি যাহা কিছু সব মায়া। সেই হইতে ইহাই ভারতবর্ষের আধ্যাত্মিক ধ্রুবনক্ষত্র হইয়া আছে; কারণ এ হতভাগ্য দেশের পক্ষে দুঃখদৈন্য-অভাব-অত্যাচারের অভিজ্ঞতা বাড়িয়াছে বই কমে নাই। কিন্তু তৎপূর্বের এই বিস্মৃতপ্রায় যুগের অতিবিস্মৃত ঔপনিষদ তত্ত্বটাকে বাংলা দেশ গ্রহণ করিতে পারে নাই; মহর্ষির অনুবর্তিগণ কতকটা গ্রহণ করিয়াছেন। কবির আধ্যাত্মিক চিন্তার অধিকাংশই উপনিষদের মন্ত্র এবং সেই মন্ত্রে সঞ্জীবিত মহর্ষি দেবেন্দ্রনাথের ব্যক্তিগত জীবন হইতে গৃহীত। প্রাচীন ভারতের বিরাট্ জীবনযাত্রার অন্য অংশের আভাস কবি কালিদাস ও অন্যান্য সংস্কৃত কবিগণ হইতে এবং ইতিহাসের ঘটনাবলী হইতে পাইয়াছেন, এ কথা আমরা পূর্বে বলিয়াছি।

এখন, কবির জীবনে দুই সভ্যতার যুগ্মধারার এই আধ্যাত্মিক দ্বিধা যে ছিল পরোক্ষভাবে তাহা আমরা কবির কাব্য হইতে বুঝিতে পারি; কারণ কাব্য কবির অজ্ঞাতসারে রচিত জীবনকথা। উপাদানের এই দ্বিধা নানা স্বতো-বিরুদ্ধতায় কবির কাব্যে আত্মপ্রকাশ করিয়াছে।

প্রথম দেখা যাক, রবীন্দ্রনাথ আনন্দরসের কবি কি না, ব্যবসায়ী সমালোচক-দের মতে যাহাকে বলে আনন্দবাদ। তাঁহার কাব্যে দুঃখ ও আনন্দ দুইটি সুরই আছে, ইহা বাংলা ও ভারতীয় সভ্যতার মিশ্রণ বই আর কিছুই নয়।

বাংলা সাহিতের মূল রাগিণী বিষাদের। সত্য কথা বলিতে কি, আমার তো মনে হয়, কাব্যের, বিশেষ গীতিকাব্যের, প্রধান উৎস বিষাদে যেমন, এমন আর কিছুতে নয়। শ্লোকের সহিত শোকের সম্বন্ধ আদিকবির কাল হইতে এবং তাহারও পূর্ব হইতে একেবারে অনাদিকাল হইতে। যাহা হউক, বাংলার গীতি-কাব্য শোকের উৎস হইতে যেমন উৎসারিত হইয়াছে, এমন আর কোনো রস হইতে নহে। বৈষ্ণব কবিদের কাব্য, সত্য বলিতে কি, বিরহ-রসের কাব্য। সে কাব্যে মিলনের স্থান আছে বটে, কিন্তু সে স্থলে যেন কবিদের হাত ভালো করিয়া খোলে নাই। বাংলার প্রকৃতির মধ্যে যে বিশাল বৈরাগ্য আছে তাহা বিশেষ করিয়া বাংলার সমতল মাঠ, উদার নদী ও অপার আকাশে ধরা দিয়াছে। এই অপার সীমাহীনতা মানুষের চিত্তকে উদাস করিয়া দেয়। বাংলার কাব্য উদাসী কাব্য। এই উদাসীনতা বৈষ্ণব কাব্যে, কীর্তনের সুরে, বাউলের গানে সর্বত্র;

রবীন্দ্রনাথের কাব্যেও ইহা ভিন্ন মূর্তিতে আত্মপ্রকাশ করিয়াছে।

আর-একদিকে উপনিষদের আনন্দের তত্ত্ব।

সন্ধ্যাসংগীত হইতে মানসী পর্যন্ত কাব্যকে বোধ করি কেহ আনন্দের কাব্য বলিবেন না। বিষাদের দ্বিগুণিত ছায়া মেঘাচ্ছন্ন রাত্রির মতো এই কাব্যভূমিকে আবেষ্টন করিয়া আছে। একদিকে বাংলার স্বাভাবিক বিষাদ, আর-একদিকে জগতের খণ্ডমূর্তিদর্শনজাত কবির চিত্তের বিষাদ। ইহার পর হইতে উপনিষদ ও সংস্কৃত কাব্যের সহিত কবির পরিচয় সার্থক হওয়াতে দৃষ্টির একটু বিভিন্নতা ঘটিয়াছে। সার্থক এই জন্য বলিলাম যে, এই পরিচয় আগেই ছিল। কিন্তু তাহাকে সম্পূর্ণরূপে হৃদয়ংগম করা ইতিপূর্বে ঘটিয়া উঠে নাই।

সোনার তরী হইতে নৈবেদ্যের পূর্ব পর্যন্ত কাব্যকেও আনন্দরসের কাব্য বলা যায় না; এখানে দেখি প্রাণপণ শক্তিতে স্বাভাবিক বিষাদ হইতে আনন্দলোকে জাগিয়া উঠিবার চেষ্টা। জগতের খণ্ডমূর্তিকে পূর্ণভাবে কবি যেন আভাসে দেখিতে পাইয়াছেন। মানসী পর্যন্ত রবীন্দ্রকাব্যে বাংলার বিষাদধারার সমাবেশ; নৈবেদ্যের পূর্ব পর্যন্ত বাংলার ও ভারতীয় ধারার দ্বন্দ্ব।

নৈবেদ্যে আসিয়া এমন একটা সুর দেখি, যাহাকে আনন্দের সুর বলিতে পারি। কিন্তু কাব্য হিসাবে ইহার মূল্য এইজন্য বেশি নয় যে, ইহার অধিকাংশই কবির কাছে তত্ত্বমাত্র, সত্য নয়। গীতাঞ্জলি-ত্রয়ীতে যদিও আনন্দের উপলব্ধি নৈবেদ্যের মতো এমন পূর্ণ নয়, তবু তাহা অধিকতর সত্য, কারণ ইহা আর কবির নিকটে তত্ত্বমাত্র নয়, উপলব্ধ সত্য। আনন্দের এই অব্যাহত দৃষ্টি বলাকাতে আসিয়া পুনরায় দ্বিধাগ্রস্ত হইয়াছে। এক হিসাবে অর্থাৎ কবিতত্ত্বের দিক হইতে বলাকা ক্ষণিকার সগোত্র। মানব-রসের দিক হইতে ইহাদের সগোত্রতত্ত্বের কথা পূর্বে বলিয়াছি। কাব্যতত্ত্ব হিসাবেও ইহারা ঐক্যমূলক। নৈবেদ্য-গীতাঞ্জলিতে ভারতীয় ভাবের দ্বারা বাংলার ভাবের অভিভূতি; বলাকায় আসিয়া তাহার পুনরুদ্ধার। বলাকায় জগতের আনন্দরূপ সংশয় ও দ্বিধার দ্বারা খণ্ডিত। বলাকার পরের কাব্যকে অবিমিশ্র আনন্দের কাব্য বলা চলে না। তবে এই পরবর্তী কাব্যে উভয় ধারার একটি সম্মিলন ঘটিয়াছে। কবিচিত্তে এই দ্বন্দ্ব সুখদুঃখের সংঘাতে প্রকাশিত হইয়াছে। ইহার মূলে যে বৈষম্য, তাহা কবি ও দার্শনিকের মধ্যে। রবীন্দ্রনাথের মধ্যে এই দুই বিচিত্র ও বিভিন্ন অংশ পরস্পর সদাসংযুক্ত হইয়া আছে, এক অংশ যাহাকে গ্রহণ করে অপর অংশ তাহাকে অস্বীকার করিয়া বসে। ইহাতেও ভারতীয় ও বঙ্গীয় সভ্যতার তরঙ্গ-আঘাত ধ্বনিত হইয়া উঠিয়াছে। ভারতীয় প্রকাশভঙ্গীর নৈর্ব্যক্তিক ও

নির্গুণতার সহিত বঙ্গীয় ভক্তিমূলক concrete প্রকাশরীতিতে কবি-দার্শনিকের সম্মিলন ঘটাইয়া রবীন্দ্রনাথকে কবি-দার্শনিকে পরিণত করিয়াছে। সেই জন্যই তাঁহার কাব্যে আমরা দেখিতে পাই, দার্শনিক হিসাবে যে মতকে তিনি মহার্ঘতা দান করিতেছেন, পরমুহূর্তেই স্বীয় কবিধর্মের প্রেরণায় অনায়াসে, অধিকাংশ সময়েই নিজের অজ্ঞাতসারে, তাহাকে লঙ্ঘন করিয়া যাইতেছেন।

কবি ও দার্শনিকের এই পরস্পরবিরোধী লীলা তাঁহার কাব্যে তথ্য ও সত্যের দ্বন্দ্বে যেমন পরিস্ফুট হইয়া উঠিয়াছে এমন আর কিছুতে নহে। আমরা যাহাকে তথ্য ও সত্য বলিলাম, রবীন্দ্রনাথ তাহাকে সীমা ও অসীম বলিবেন; তাহাকে অনন্ত ও সান্ত বলা যাইতে পারে। এ বিষয়ে রবীন্দ্রনাথ বলেন—

"এই কারোয়ারে প্রকৃতির প্রতিশোধ নামক নাট্যকাব্যটি লিখিয়াছিলাম। এই কাব্যের নায়ক সন্ন্যাসী সমস্ত স্নেহবন্ধন মায়াবন্ধন ছিন্ন করিয়া প্রকৃতির উপরে জয়ী হইয়া একান্ত বিশুদ্ধভাবে অনন্তকে উপলব্ধি করিতে চাহিয়াছিল। অনন্ত যেন সব কিছুর বাহিরে। অবশেষে একটি বালিকা তাহাকে স্নেহপাশে বদ্ধ করিয়া অনন্তের ধ্যান হইতে সংসারের মধ্যে ফিরাইয়া আনে। যখন ফিরিয়া আসিল তখন সন্ন্যাসী ইহাই দেখিল—ক্ষুদ্রকে লইয়াই বৃহৎ, সীমাকে লইয়াই অসীম, প্রেমকে লইয়াই মুক্তি। প্রেমের আলো যখনই পাই তখনই যেখানে চোখ মেলি সেখানেই দেখি, সীমার মধ্যেও সীমা নাই।...প্রকৃতির প্রতিশোধের মধ্যে একদিকে যত সব পথের লোক যত সব গ্রামের নরনারী—তাহারা আপনাদের ঘরগড়া প্রাত্যহিক তুচ্ছতার মধ্যে অচেতনভাবে দিন কাটাইয়া দিতেছে; আর-একদিকে সন্ন্যাসী, সে আপনার ঘরগড়া এক অসীমের মধ্যে কোনোমতে আপনাকে ও সমস্ত কিছুকে বিলুপ্ত করিয়া দিবার চেষ্টা করিতেছে। প্রেমের সেতুতে যখন এই দুই পক্ষের ভেদ ঘুচিল, গৃহীর সঙ্গে সন্ন্যাসীর যখন মিলন ঘটিল তখনই সীমায় অসীমে মিলিত হইয়া সীমার মিথ্যা তুচ্ছতা ও অসীমের মিথ্যা শূন্যতা দূর হইয়া গেল। আমার নিজের প্রথম জীবনে আমি যেমন একদিন আমার অন্তরের একটা অনির্দেশ্যতাময় অন্ধকার গুহার মধ্যে প্রবেশ করিয়া বাহিরের সহজ অধিকারটি হারাইয়া বসিয়াছিলাম, অবশেষে সেই বাহির হইতেই একটি মনোহর আলোক হৃদয়ের মধ্যে প্রবেশ করিয়া আমাকে প্রকৃতির সঙ্গে পরিপূর্ণ করিয়া মিলাইয়া দিল—এই প্রকৃতির প্রতিশোধেও সেই ইতিহাসটিই একটু অন্য রকম করিয়া লিখিত হইয়াছে। পরবর্তী আমার সমস্ত কাব্যরচনার ইহাও একটা ভূমিকা। আমার তো মনে হয়, আমার কাব্যরচনার এই একটি-

মাত্র পালা। সে পালার নাম দেওয়া যাইতে পারে, সীমার মধ্যেই অসীমের সহিত মিলন-সাধনের পালা। এই ভাবটাকেই আমার শেষ বয়সের একটি কবিতার ছত্রে প্রকাশ করিয়াছিলাম—

'বৈরাগ্যসাধনে মুক্তি সে আমার নয়।'

তখনো আলোচনা নাম দিয়া ছোটো ছোটো গদ্যপ্রবন্ধ বাহির করিয়াছিলাম তাহার গোড়ার দিকেই প্রকৃতির প্রতিশোধের ভিতরকার ভাবটির একটি তত্ত্ব-ব্যাখ্যা লিখিতে চেষ্টা করিয়াছিলাম। সীমা যে সীমাবদ্ধ নহে, তাহা যে অতলস্পর্শ গভীরতাকে এক কণার মধ্যে সংহত করিয়া দেখাইতেছে, ইহা লইয়া আলোচনা করা হইয়াছে। তত্ত্বহিসাবে সে ব্যাখ্যার কোনো মূল্য আছে কিনা এবং কাব্য হিসাবে প্রকৃতির প্রতিশোধের স্থান কি তাহা জানি না—কিন্তু আজ স্পষ্ট দেখা যাইতেছে এই একটিমাত্র আইডিয়া অলক্ষ্যভাবে নানা বেশে আজ পর্যন্ত আমার সমস্ত রচনাকে অধিকার করিয়া আসিয়াছে।"

—প্রকৃতির প্রতিশোধ : জীবনস্মৃতি

সীমা ও অসীমের এই যে সম্মিলনের কথা কবি বলিতেছেন, ইহা প্রকৃতপক্ষে কবি ও তাত্ত্বিকের মিলনের সংবাদ। এই মিলনের চেষ্টাতেই কবির কাব্যের ইতিহাস। কিন্তু প্রকৃতপক্ষে এই মিলন পরিপূর্ণ সার্থকতা পাইয়াছে কিনা তাহা বিবেচনার যোগ্য। কিন্তু কবি ও তাত্ত্বিকের দ্বন্দ্বই যে কবির কাব্যের শ্রেষ্ঠ এবং একমাত্র আইডিয়া তাহা কবি নিজেই স্বীকার করিয়াছেন।

'আলোচনা' গ্রন্থে যৌবনে কবি যখন এই তত্ত্বের আলোচনা করিয়াছিলেন, তখন তাহা তত্ত্বমাত্রেই পর্যবসিত ছিল। প্রৌঢ় বয়সে যখন তাহা কাব্যে পরিণত হইয়াছে বলিয়া কবির বিশ্বাস, তখনো তাহা পরিপূর্ণ সত্য নয়। তত্ত্ব হিসাবে ইহার কি মূল্য, কবি তাহা জানেন না স্বীকার করিয়াছেন; কিন্তু ইহার যদি কোনো মূল্য থাকে, তাহা তত্ত্বহিসাবেই; কাব্যহিসাবে মূল্য আরো কম, নগণ্য বলিলেই চলে, কারণ কাব্যহিসাবে ইহা সম্পূর্ণ সার্থকতা লাভ করে নাই। তাহার অর্থ এই যে, কবির জীবনে এই সীমা ও অসীম দ্বন্দ্ববিরহিত হইয়া সত্য হইয়া ওঠে নাই; জীবনে না হইলে কাব্যে হইবে কি প্রকারে।

সীমা ও অসীমের, বা আমাদের ভাষায় তথ্য ও সত্যের, সমন্বয় না ঘটায় দাঁড়াইল এই যে, রবীন্দ্রনাথ কবি-দার্শনিক না হইয়া কবি ও দার্শনিক হইয়া আছেন।

গীতিকাব্যের প্রধান উপজীব্য, বস্তুর নির্যাস, বস্তু নহে। বস্তুর নির্যাস

বস্তুর সত্য, বস্তুর তথ্য নহে। উচ্চতম শ্রেণীর গীতিকবি হিসাবে রবীন্দ্রনাথের কাব্যের প্রধান উপজীব্য, বস্তুর এই সত্যরূপ। যেখানে স্বাভাবিক কবিধর্মকে তিনি অনুসরণ করিয়াছেন, সেখানে তাঁহার কাব্য সার্থকতা লাভ করিয়াছে; আর যেখানেই, অন্য কোনো কারণে, কি শিক্ষার প্রভাবে, কি তত্ত্বজিজ্ঞাসা-হেতু, এই কবিধর্মকে তিনি লঙ্ঘন করিয়াছেন, সেখানেই তাঁর কাব্য অপেক্ষাকৃত নিম্নশ্রেণীর হইয়াছে। এখন জিজ্ঞাস্য, কবি হইয়া তাঁহার এই কবিধর্মকে লঙ্ঘন কেন? কবি ও দার্শনিকের দ্বন্দ্ব রবীন্দ্রনাথের জীবনে আছে; যেখানে এই দ্বন্দ্বে কবি পরাভূত হইয়াছেন, সেখানেই কাব্যের এই দুর্দশা। ইহার জন্য উপনিষদের সৃষ্টিতত্ত্ব দায়ী। এক ও অনেকের সমন্বয় বলা যাইতে পারে, উপনিষদ-তত্ত্বের মূল। এক হইতেছেন বিশ্বের নির্যাসরূপ, আমাদের ভাষায় সত্য, কবির ভাষায় অসীম; বিশ্বের তথ্যরূপ, কবির ভাষায় সীমা। কবি যে সীমা ও অসীমের সমন্বয়কে তাঁহার কাব্যের একমাত্র ভূমিকা বলিয়াছেন, তাহার মূল এই দার্শনিক মতবাদের মধ্যে।

সাহিত্যে বিশ্বের তথ্যরূপ ও সত্যরূপ দুইয়েরই স্থান আছে। কোনো-কোনো শাখায় তথ্যই প্রধান উপজীব্য, কোনো-কোনোটাতে সত্য; তবে সর্বত্র যেমন এখানেও তেমনি, একটা হইতে আর-একটাকে পৃথক করিয়া লওয়া চলে না—কেবল সুবিধার জন্য স্বতন্ত্র ভাবে বিবেচনা করা চলে মাত্র। নাটকে উপন্যাসে এ তথ্যরূপ প্রধান উপজীব্য, তাহাতে airy nothingকে নির্গুণপ্রায় নির্যাসকে নানা তথ্যের বর্ণব্যঞ্জনার দ্বারা প্রত্যক্ষ করিয়া তুলিতে হয়। গীতিকবিতায় এই নির্যাসরূপের প্রাধান্য, ছোট গল্পেও অনেক সময়েই এই নিয়ম।

রবীন্দ্রনাথের শ্রেষ্ঠত্ব কবিতায়, গীতিকাব্যে। গীতিকাব্যের পরেই তাহার স্থান ছোট গল্পে। উপন্যাস-নাটকে তাঁহার দান অবহেলার নয়, কিন্তু ইহাতে তিনি গীতিকাব্য ও ছোট গল্পের অসামান্যতা লাভ করিতে পারেন নাই। ইহার কারণ, তাঁহার স্বাভাবিক কবিধর্ম অতি অনায়াসে তাঁহাকে গীতিকবিতার অগ্নি-পরীক্ষা উত্তীর্ণ করিয়া দিয়াছে। উপন্যাস-নাটকে তিনি স্বাভাবিক কবিধর্মের বিরুদ্ধে অভিযান করিয়াও যে সাফল্য লাভ করিয়াছেন, তাহা প্রতিভার মহার্ঘ্যতার জন্য। কিন্তু অনেক স্থলে তিনি অন্তরস্থ দার্শনিকের প্ররোচনায় এই সত্যরূপকে অবহেলা করিয়া ভালো কবিতাকে নষ্ট করিয়াছেন। চিত্রার 'সিন্ধু-তীরে' কবিতাটির আরম্ভে ইহার প্রাণস্বরূপ রহস্যের রসটি বেশ জমিয়া উঠিয়াছে। রহস্যের প্রধান উপাদান অজানার ভাব। রাত্রির অন্ধকার, অপরিচিত স্থান,

অবগুণ্ঠিতা রমণী, সমস্তই এই রহস্যের জালটি বুনিয়া তুলিতেছে। কিন্তু তার পরেই পুঙ্খানুপুঙ্খ বর্ণনার ঘটা শুরু হইয়া গেল, অপরিচয়ের জালে ছেদ পড়িতে আরম্ভ করিল, সমস্ত দেশ ও কাল অত্যন্ত উগ্রভাবে চেতনার উপরে আঘাত করিয়া রহস্যের সুকুমার তন্তুজালকে ছিন্ন করিয়া দিল। কবি কীটস এই শিল্পে অধিকতর পারদর্শী ছিলেন। নাইটিংগেল কবিতার দুইটি মাত্র ছত্রে তিনি সমুদ্রপারস্থিত একটি স্বপ্নপুরীর চিত্র আঁকিয়া দিয়াছেন। সেই রহস্যজালের ফাঁকগুলি এত ভরাট নয়, তাহার অবকাশ কবির ইঙ্গিত-অনুসারে পাঠকের কল্পনা-দ্বারা পূর্ণ হইয়া উঠিবার সুযোগ আছে।

এই তথ্য ও সত্যের সমাবেশমাত্র কবিপ্রতিভায় ঘটিয়াছে, সমন্বয় ঘটে নাই, ইহা কি কবি নিজে জানিতেন না? আমার তো মনে হয় তিনি জানিতেন। তবে আমরা যে ভাষা ব্যবহার করিতেছি, তিনি তাহা করেন নাই, এই মাত্র। পূর্ব উদ্ধৃত পত্রখানিতে এ বিষয়ে তিনি ইঙ্গিত করিয়াছেন। "আমি সত্যি সত্যি বুঝতে পারিনে আমার মনে সুখ-দুঃখ-বিরহ-মিলন-পূর্ণ ভালোবাসা প্রবল, না, সৌন্দর্যের নিরুদ্দেশ আকাঙ্ক্ষা প্রবল।" সৌন্দর্যের আকাঙ্ক্ষাকে তিনি আধ্যাত্মিক জাতীয় মনে করেন, ইহা গৃহত্যাগী নিরাকারের অভিমুখী। আর ভালোবাসাটা লৌকিক জাতীয়, সাকারে জড়িত। কবির বিশ্বাস, ভালো কবিমাত্রেই ইহাদের দুই অংশ পাশাপাশি সংলগ্ন থাকে। সে কথা সত্য। সে হিসাবে রবীন্দ্রনাথেও ইহাদের দুই অংশের সমাবেশ ঘটিয়াছে, কিন্তু আমাদের বিশ্বাস ইহাদের সমন্বয় তাঁহার প্রতিভায় ঘটে নাই। সৌন্দর্যের আকাঙ্ক্ষা তাঁহার প্রতিভায় সুখ-দুঃখ-বিরহ-মিলন-পূর্ণ ভালোবাসার অপেক্ষা প্রবল। "যে ভালোবাসে সে অভাবদুঃখপীড়িত অসম্পূর্ণ মানুষকে ভালবাসে, সুতরাং তার অগাধ ক্ষমা সহিষ্ণুতা প্রেমের আবশ্যক, আর যে সৌন্দর্যব্যাকুল সে পরিপূর্ণতার প্রয়াসী, তার অনন্ত তৃষ্ণা।" "অসম্পূর্ণ Real এবং পরিপূর্ণ Idealএর মিলনই কবিতার সৌন্দর্য। কল্পনার centrifugal force, Idealএর দিকে Realকে নিয়ে যায়, এবং অনুরাগের centripetal force, Realএর দিকে Idealকে আকর্ষণ করে।"

প্রেম ও সৌন্দর্যব্যাকুলতার মধ্যে যে সমন্বয় থাকিলে কল্পনার centrifugal ও centripetal forceএ বিরোধ না ঘটিয়া প্রতিভার শতদল পূর্ণবিকশিত হইয়া ওঠে, এমন সামঞ্জস্য অল্প ক্ষেত্রেই ঘটে, রবীন্দ্রনাথেও অল্পই ঘটিয়াছে। অধিকাংশ ক্ষেত্রে যাহা হইয়াছে তাহা অন্য রকম। সৌন্দর্যব্যাকুলতা রবীন্দ্রনাথে অধিক প্রবল হওয়াতে, সুখদুঃখ-ক্ষুদ্রখণ্ডতাপূর্ণ সংসারের দিক হইতে তাহাকে

পরিপূর্ণ Idealএর দিকে বারংবার টানিয়া লইয়া গিয়াছে। যে মানুষের কবি হইতে তাঁহার কবিজীবনের চরম বাসনা, তাহার দিক হইতে এই সৌন্দর্যের নিরুদ্দেশ ব্যাকুলতা তাঁহাকে উদাস করিয়া দিয়াছে। এই দ্বন্দ্ব ও পরাজয়ের চিহ্ন 'এবার ফিরাও মোরে' কবিতায়; পরিপূর্ণ Idealএর সংগীতলোক হইতে অসম্পূর্ণ সংসারে অবতীর্ণ হইতে তাঁহার একান্ত আকাঙ্ক্ষা—প্রাণপণ বলে সেই সংসারের প্রান্তে আসিয়া তিনি দাঁড়াইয়াছেন, কিন্তু পরমুহূর্তেই সৌন্দর্যের ব্যাকুলতা পুনরায় তাঁহাকে সংগীতলোকে টানিয়া লইয়া গিয়াছে।

## রবীন্দ্রকাব্যে সমন্বয়: প্রকৃতি ও লীলারস

এতক্ষণ আমরা কেবল কবিপ্রতিভার দ্বিধার বিষয়ে আলোচনা করিয়াছি। এখন প্রশ্ন এই, প্রতিভার এই দ্বিধা কি কোনো সত্তার মধ্যে সামঞ্জস্যে পরিণত হয় নাই? যদি তাহা হইয়া থাকে, তবে সেই সত্তা কি?

রবীন্দ্রনাথের প্রতিভায় জীবনের খণ্ড ক্ষুদ্র বিভিন্ন অভিজ্ঞতা সংগতিলাভ করে নাই, এমন কথা কেহ বলিতে সাহস করিবে না, কারণ জীবনকে এমন পূর্ণভাবে দেখিবার, এমন অখণ্ডভাবে আত্মসাৎ করিবার ক্ষমতা জগতে দুর্লভ: সত্য কথা বলিতে কি, মহাকবি গ্যয়টে ব্যতীত, আর কাহারও জীবনকাহিনীতে ইহার এমন স্পষ্ট উল্লেখ দেখিতে পাওয়া যায় না। কালিদাস শেক্সপীয়র উৎসুক পাঠক-সমাজকে চিরদিনের মতো ফাঁকি দিয়াছেন, কাব্যের পটভূমিস্বরূপ তাহাদের জীবনকাহিনী চিরকালের মতো অবলুপ্ত।

পূর্ববর্তী এক অধ্যায়ে দেশীয় ও বিদেশীয় কয়েকজন কবির কাব্যের সহিত রবীন্দ্রনাথের কাব্যের তুলনা করিয়াছি। গ্যয়টের সহিত বর্তমান কবির ঐক্য আরো গভীর, একেবারে জীবনের ঐক্য। বাস্তবিক, বাহিরের ঘটনার ও ভিতরের ভাবনার এত ঐক্য অপর দুই মহাকবির মধ্যে পাওয়া দুষ্কর।

রবীন্দ্রনাথের মতো গ্যয়টের জীবনেও প্রতিভার নানা দ্বন্দ্ব ছিল। একদিকে তাঁহার অন্তরের ভাবজীবন, অন্যদিকে রাজসভার কর্মজীবন; একদিকে তাঁহার অন্তরে কাব্যের উৎস, অন্যদিকে চিন্তালোকে বৈজ্ঞানিক আগ্রহ; আর সমস্তকে ব্যাপ্ত করিয়া তৎকালীন জার্মান সমাজ ও সাহিত্যের অকিঞ্চিৎকর খণ্ডক্ষুদ্রতা। এই সমস্ত দ্বিধায় গ্যয়টের জীবনকে আত্যন্ত দ্বিধাগ্রস্ত করিয়া রাখিয়াছে। সেই জন্যই, গ্যয়টের গ্রন্থাবলীতে আমরা এত অসমাপ্ত রচনা, একই রচনাকে

বারংবার পুনর্লেখন করিবার প্রয়াস দেখিতে পাই। বহুদিন পর্যন্ত মহাকবি নিজের প্রতিভার স্বরূপ সম্বন্ধে নিশ্চয় হইতে পারেন নাই। কিন্তু এই সমস্ত দ্বিধাদৈন্যের মধ্যে জীবনের সমগ্রতাকে দেখিবার ঐকান্তিক আকাঙ্ক্ষা তাঁহার ছিল। তাঁহার সেই বিখ্যাত পিরামিডের সহিত জীবনের উপমা! এই বিরাট পিরামিড সম্পূর্ণ করিবার জন্য কবি দীর্ঘজীবন লাভ করিয়াছিলেন। গ্যয়টেকে যদি জিজ্ঞাসা করা যাইত, তিনি এই জীবন-পিরামিড সম্পূর্ণ করিতে পারিয়াছেন কি না, তিনি কি উত্তর দিতেন জানি না। হয়তো স্মিতকরুণহাস্যে নীরব হইয়া থাকিতেন। এ পিরামিড সম্পূর্ণ হউক বা না হউক, যে ভাবে এই সম্পূর্ণতা লাভের উদ্যোগ চলিতেছিল, তাহা কম বিস্ময়কর নয়। দ্বিধাগ্রস্ত-জীবন গ্যয়টে, বহুখণ্ডশঃ জার্মানীর কবি, লুথার্-শাসিত খৃস্টান ইউরোপের কবি, গথিক শিল্পের জনকদেশের এই চিন্তাবীর, প্রাচীন গ্রীক্‌শিল্পের অখৃস্টান সার্বভৌম আনন্দলোকে আত্মার মুক্তিলাভ করিলেন। গ্যয়টের পরবর্তী জীবনে যদিও দ্বিধাদ্বন্দ্ব সম্পূর্ণরূপে দূরীভূত হয় নাই তবু এই গ্রীক আদর্শের পথেই তাঁহার জীবন পরিচালিত। গ্যয়টের বিচিত্র জীবনকাহিনীর ইহাই নিগূঢ়তম রহস্য, আবার ইহাতেই সমস্ত রহস্যের সমাধান।

রবীন্দ্রনাথের জীবনের সমস্ত দ্বিধাদ্বন্দ্ব যে সত্তার মধ্যে সংগতি লাভের চেষ্টা করিতেছে, তাহাও ইহার অপেক্ষা কম আশ্চর্যের নহে। রবীন্দ্রনাথ মানুষের কবি, আমরা সেই ভাবেই তাঁহাকে দেখাইতে চেষ্টা করিয়াছি। রবীন্দ্রনাথ ব্রহ্মের কবি, সেই ভাবেই তিনি সাধারণে পরিচিত। কিন্তু তাঁহার ভাবধারার সংগম ঘটিয়াছে, মানবতায় নহে ব্রহ্মেও নহে, প্রকৃতির মধ্যে। ইহা বিস্ময়জনক মনে হইতে পারে, আপাতদৃষ্টিতে জীবনের অনেক কিছুই বিস্ময়ের।

এখন জিজ্ঞাস্য, এই প্রকৃতি কি বিশুদ্ধ প্রকৃতি, না ইহার সহিত অন্য কোনো রসের মিশ্রণ আছে? আছে, কিন্তু তাহা ব্রহ্মের নহে। রবীন্দ্রনাথ গীতাঞ্জলির বয়সে ভগবৎপ্রেমে কাব্যের উৎস অনুসন্ধান করিয়াছিলেন। বলাকায় আসিয়া সে প্রভাব শিথিল হইয়া আসিয়াছে, পূরবীতে তাহা প্রায় মুক্ত। ইহাতে যাঁহারা বিস্মিত হন তাঁহাদের বুঝা উচিত, ইহাই স্বাভাবিক এবং ইহার অন্যথা হইলেই অস্বাভাবিক হইত।

রবীন্দ্রনাথ কাব্যে কখনো ভগবানের নাম করেন নাই, মানুষকে খুঁজিতে গিয়া ঈশ্বরের সন্ধান মিলিয়াছে। কিন্তু ভগবানের এই মনুষ্যবিরহিত সত্তাতে তিনি সন্তুষ্ট না হইয়া আরও অগ্রসর হইয়া গিয়াছেন। এই প্রাগ্রসর গতি তাঁহাকে মানুষের দ্বারে উপস্থিত করিয়াছে, সেখানে ভগবানেরও সাক্ষাৎ

ঘটিয়াছে। কিন্তু নানা কারণে মানুষের মধ্যে পূর্ণভাবে তিনি প্রবেশ করিতে পারেন নাই। কাজেই অশান্ত অসন্তুষ্ট অতৃপ্ত কবি আরও অগ্রসর হইয়া গিয়া যাহার মধ্যে চিত্তের বিশ্রাম লাভ করিয়াছেন, তাহা কবির বাল্যসঙ্গী, প্রকৃতি।

কিন্তু তবু তাহা নিছক প্রকৃতিমাত্র নহে। ইহার সহিত আরও একটা রস মিলিত হইয়াছে। ইহাকে আমরা লীলারস বলিতে পারি। এই লীলারস বলাকার পরবর্তী প্রায় সমস্ত কাব্যের মূল। এই লীলায় শিশু ভোলানাথের জন্ম, পূরবীর অধিকাংশ কবিতাও এই রসেই রসান্বিত।

এই লীলারস কি? লীলারস মানবরসের একটা অঙ্গ, যেমন শিশু মানব-সমাজের একটা অঙ্গ। মানুষের সহিত মিলন শিশুর সহিত মিলনের অপেক্ষা কঠিন। কারণ, পূর্ণজাগ্রত মানুষের সত্তা একটা জীবন্ত সংঘাতশীল ব্যাপার। ইহাতে প্রেমের সহিত প্রেমের দ্বন্দ্ব, ইচ্ছার সহিত ইচ্ছার সংঘাত; কোনো পক্ষই ইহাতে নিরপেক্ষ নহে। কাজেই এখানে মিলন সহজ নহে, উভয় পক্ষের ইচ্ছার অভাব না থাকিলেও অবস্থাচক্রে, ধৈর্য ও সহিষ্ণুতার অসদ্ভাবে সে মিলন প্রায়ই অসম্পূর্ণ অসিদ্ধ থাকিয়া যায়। কিন্তু শিশু ও বালকের সহিত মিলন তেমন কঠিন নহে, কারণ ইচ্ছা-আকাঙ্ক্ষার দ্বন্দ্বসংঘাত এখানে তেমন উগ্র না হওয়াতে এক পক্ষ প্রায় নিষ্ক্রিয়। এই নিষ্ক্রিয়তাতেই মিলনের রহস্য। এক হিসাবে প্রকৃতি শিশুর সগোত্র, তাহার দিক হইতে কোনো দ্বন্দ্ব সংঘাত বাধা বা ক্রিয়া নাই। কাজেই প্রকৃতির সহিত যে একাত্মকতা অনুভব করে, সে শিশুর সহিত করিতে পারে। বিশ্বপ্রকৃতিও শিশুর মতো সরল, সহজ, অবোধ এবং ভাষাহীন মূক। ইহাদের প্রতি আমরা যে ভাবটি হৃদয়ে অনুভব করি, তাহাকে লীলারস বলিতে পারি। এই লীলা রবীন্দ্রনাথের পরবর্তী কাব্যের মূলপ্রেরণা।

দীর্ঘজীবনের বিচিত্র শ্রান্তিকর অভিজ্ঞতার শেষে রবীন্দ্রনাথ বুঝিতে পারিয়াছেন যে মানুষের সহিত অন্তরঙ্গ হৃদ্যতা এবারের মতো ঘটিল না, বাহিরের দরজা হইতেই এবারের পরিচয়। কিন্তু জীবনচেষ্টার অবসান কোনো একটা সত্তার মধ্যে আবশ্যক, নহিলে তৃপ্তি নাই। সেই সত্তা কি? জীবনের অপরাহ্ণে আর-একবার জীবনপ্রভাতের সঙ্গীকে তাঁহার মনে পড়িয়া গেল। জীবন-মধ্যাহ্নের ব্যস্ততায় তাহাকে ভুলিয়াই ছিলেন। এবার সেই পুরাতন সঙ্গী নূতন বেশে আসিয়া দেখা দিল। কিন্তু তাহার সহিত আর-একজন আসিল; বিশ্বপ্রকৃতির সে দোসর, সে শিশুচিত্ত, লীলাসঙ্গিনী।

এই লীলাসঙ্গিনীর ভাবটিকে প্রেম বলা ভুল, ইহাকে লীলারস বলাই সংগত। প্রেম মানবরস; লীলারস শিশুচিত্তের রস। প্রেমের মধ্য দ্বন্দ্ব আছে,

সংঘাত আছে, সেই জন্য মিলনও সেখানে কঠিন। লীলারস অপেক্ষাকৃত নিষ্ক্রিয়। এই লীলারস রবীন্দ্রনাথের শেষজীবনের সাধনা, এবং হয়তো ইহাতেই তাঁহার সিদ্ধি। কবির পরবর্তী কাব্যে যেমন ইহার বিকাশ, শেষজীবনের চিঠিপত্রে গদ্যপ্রবন্ধে তেমনি ইহার ব্যাখ্যা।

ভানুসিংহের পত্রাবলীর একখানি পত্রে এই ভাবটি কবি সুন্দরভাবে প্রকাশ করিয়াছেন—

"গাড়ি যখন সবুজ প্রান্তরের মাঝখান দিয়ে চলছিল তখন মনে হচ্ছিল যেন নিজের কাছ থেকে নিজে দৌড়ে ছুটে পালাচ্ছি। একদিন আমার বয়স অল্প ছিল; আমি ছিলুম বিশ্বপ্রকৃতির বুকের মাঝখানে; নীল আকাশ আর শ্যামল পৃথিবী আমার জীবনপাত্রে প্রতিদিন নানা রঙের অমৃতরস ঢেলে দিত; কল্পলোকের অমরাবতীতে আমি দেবশিশুর মতোই আমার বাঁশি হাতে বিরাজ করতুম।

"সেই শিশু সেই কবি আজ ক্লিষ্ট হয়েছে, লোকালয়ের কোলাহলে তার মন উদ্‌ভ্রান্ত, তারই পথের ধূলায় তার চিত্ত ম্লান। সে আপন ক্লান্ত বিক্ষত চরণ নিয়ে তার সেই সৌন্দর্যের স্বপ্নরাজ্যে ফিরে যেতে চাচ্ছে। তার জীবনের মধ্যাহ্নে কাজও সে অনেক করেছে, ভুলও কম করে নি; আজ তার কাজ করবার শক্তি নেই, ভুল করবার সাহস নেই। আজ জীবনের সন্ধ্যাবেলায় সে আর-একবার বিশ্বপ্রকৃতির আঙিনায় দাঁড়িয়ে আকাশের তারার সঙ্গে সুর মিলিয়ে শেষ বাঁশি বাজিয়ে যেতে চায়। যে-রহস্যলোক থেকে এই মর্ত্যলোকে একদিন সে এসেছিল সেখানে ফিরে যাবার আগে শান্তিসরোবরে ডুব দিয়ে স্নান করতে চায়। তেমন করে ডুব দিতে যদি পারে তাহলে তার জীর্ণতা তার ম্লানতা সমস্ত ঘুচে যাবে; আবার তার মধ্য থেকে সেই চিরশিশু বাহির হয়ে আসবে। সংসারের জটিলতায় ঘিরে ঘিরে আমাদের চিত্তের উপর যে জীর্ণতার আবরণ সৃষ্টি করে সেটা তো ধ্রুব সত্য নয়, সেটা মায়া। সেটা যে-মুহূর্তে কুহেলিকার মতো মিলিয়ে যায় অমনি নবীন নির্মল প্রাণ আপনাকে ফিরে পায়। এমনি করে বারে বারে আমরা নূতন জীবনে নূতন শিশুর রূপ ধরি। সেই নূতন জীবনের সরল বালমাধুর্যের জন্যে আমার সমস্ত মন আগ্রহে উৎকণ্ঠিত হয়ে উঠেছে।

"আজ আমি চলেছি সমুদ্রপারে কাজের ক্ষেত্রে; যখন সেই কাজের ভিড়ে থাকব তখন হয়তো আমার ভিতরকার কর্মী আর-সকল কথা ভুলিয়ে দেবে। কিন্তু তবু সেই সুদূর গানের ঝরনাতলায় বাঁশির বেদনা ভিতরে ভিতরে আমাকে

নিশ্চয়ই ডাকবে ; ডাকবে সেই নির্জন নির্মল নিভৃত ঝরনাতলার দিকেই। সেই ডাক আমার সমস্ত ক্লান্তি ও অবসাদের ভিতর দিয়ে আমার বুকের মধ্যে এসে আজ কুহরিত হচ্ছে। বলছে, সেখানে ফিরে যাবার পথ এখনো সম্পূর্ণ হয় নি, এখনো আমার সুরের পাথেয় সম্পূর্ণ নিঃশেষ হয়ে যায় নি, এখনো সেই নব নব বিস্ময়ে দিশাহারা বালককে কোনো এক ভিতরমহলে খুঁজে পাওয়া যায়।

"তাই যদিও আজ চলেছি পশ্চিম-সমুদ্রের তীরে, আমার মন খুঁজে বেড়াচ্ছে আর-এক তীরে সকল-কাজ-ভোলা সেই বালকটাকে। পূরবী গানে সে আপন লীলা শেষ করতে না পারলে সন্ধ্যা ব্যর্থ হবে ; এখন সে কোথায় ঘুরে মরছে। ফিরে আয়, ফিরে আয় বলে ডাক পড়েছে। একজন কে তার গান শুনতে ভালোবাসে। আকাশের মাঝখানে তার আসনপাতা, সেই তো শিশুকালে তাকে বাঁশির শিক্ষা দিয়েছিল, নিশীথরাতের শেষরাগিণী বাজানো হলে তার পরে তার বাঁশি ফিরে নেবে। আজ কেবলি সেই কথাই আমার মনে পড়ছে।" —ভানুসিংহের পত্রাবলী : পত্র ৫৪

এখানে সেই বেদনা, প্রকৃতির মাতৃক্রোড়ে শিশুচিত্তের প্রসন্নতা লাভের প্রয়াস। এই প্রয়াসকে বৃদ্ধ কবির অন্তিম সাধনা বলা যাইতে পারে। এই বেদনার প্রেরণাতেই শিশু ভোলানাথ কাব্যের জন্ম।

কবি বার্ধক্যের সীমায় উপনীত হইয়া একবার পশ্চাতে ফিরিয়া তাকাইলেন। কি দেখিলেন ? সেই সুদূর অতীত তাঁহার স্বাভাবিক শৈশব, আর সম্মুখে অনতিলব্ধ তাঁহার সাধনার শৈশব। সেই অতীতে তাঁহার জীবন-রঙ্গমঞ্চে প্রকৃতি ছিল প্রধান নায়ক ; মানুষ ছিল পশ্চাতে পটভূমিকার মতো। তার পর যৌবন ও প্রৌঢ় বয়সে, কর্মের জটিল ব্যস্ততায়, প্রকৃতি পিছাইয়া পড়িয়াছিল, মানুষ প্রধান অভিনেতার পদ পাইয়াছিল। কিন্তু আজ বৃদ্ধবয়সে, একটা কথা মর্মান্তিক ভাবে বুঝিতে পারা গেল, এই প্রধান পাত্রের জটিল অসম্পূর্ণ বিরহ-মিলন-পূর্ণ জীবন-যাত্রার অন্দরমহলে তাঁহার প্রবেশ ঘটে নাই। কবি লুব্ধভাবে ব্যাকুলভাবে তাঁহার সিংহদ্বারের বাহিরে বাঁশি হাতে করিয়া অসমাপ্ত মিলনের দীর্ঘায়িত বিরহের বেদনাই শুধু জানাইয়াছেন। আজ আবার সেই জীবনরঙ্গালয়ে প্রকৃতি প্রধান পদ লাভ করিল, মানুষ তাহার অনাবিষ্কৃত রহস্য লইয়া পুনরায় পটভূমিকায় পিছাইয়া গেল।

প্রকৃতির সহিত এইরূপ বিপুল একাত্মকতা কবি চিরকাল অনুভব করিয়াছেন ; কিন্তু বার্ধক্যে যাহা প্রায়সত্য হইয়া উঠিয়াছে, যৌবনের জটিলতায় তাহা স্বপ্নের মতো আভাসিত মাত্র হইত। ছিন্নপত্রের অনেকগুলি পত্রে এই

ভাবের উল্লেখ আছে।

এ যেমন চিঠিপত্রে আত্মব্যাখ্যা, তেমনি কাব্যে আত্মবিকাশও আছে। শিশু ভোলানাথে শিশুচিত্তের নিমিত্ত ব্যাকুলতা, আর পূরবীতে লীলাসঙ্গিনীর সহিত মিলনের জন্য আকাঙ্ক্ষা। প্রকৃতি, শিশু ও লীলাসঙ্গিনী এই তিনই এক রসের অন্তর্গত, তাহাকে আমরা লীলারস বলিয়াছি। ইহা বাল্যসঙ্গিনীর প্রতি যে মনোভাব তাহাই—ইহা যে রীতিমত প্রেম নহে, তাহা বলা বাহুল্য ; ইহা একপাক্ষিক এবং অনেকটা নিষ্ক্রিয়। পূরবীর অধিকাংশ কবিতাই এই রসে রসিত। বিশেষ ভাবে লীলাসঙ্গিনী, শেষ অর্ঘ্য, আহ্বান, ক্ষণিকা, খেলা, মুক্তি, দোসর কবিতাগুলি মিলাইয়া পড়িলেই আমাদের কথা বোঝা যাইবে।

শিশু ভোলানাথে শিশুচিত্তের, পূরবীতে লীলাসঙ্গিনীর যেমন আভাস, তেমনি বলাকার পরের যুগের অধিকাংশ গানে প্রকৃতির প্রতি একাত্মকতার ব্যঞ্জনা। এই যুগের অধিকাংশ গানের আধার প্রকৃতি ; সেই পাত্রে নানা ভাবের ও নানা রসের সম্মিলন ঘটিয়াছে। আবার বিশুদ্ধ প্রকৃতিপ্রীতির গানের সংখ্যাও অনেক। প্রবাহিণী ( ১৩৩২ ) নামে গানের বইখানি আলোচনা করিলে দেখা যাইবে, ইহাতে বিশুদ্ধ প্রকৃতি বিষয়ে গান সর্বাপেক্ষা বেশি। সংখ্যাতেই কাব্যের শ্রেষ্ঠত্ব এমন সাংখ্যদর্শন আমাদের নহে। কিন্তু কাব্যের শ্রেষ্ঠত্বের কথা যেখানে মুখ্য নহে, কবিচিত্তের আত্মবিকাশ কোন্ দিকে ইহাই আলোচ্য, সেখানে সংখ্যার একটা মূল্য আছে বইকি। বলাকার পরের কাব্য বিস্তৃতভাবে এখানে আমাদের আলোচ্য নহে, কাজেই ইহা বিশদরূপে মিলাইয়া পাঠ করিবার ভার আমরা পাঠকের উপর দিয়া নিশ্চিন্ত হইলাম।

এই লীলায় রবীন্দ্রনাথের বিচিত্র জীবনের অভিজ্ঞতার ও বহুরসবাহী প্রতিভার সম্পূর্ণ সমন্বয় ঘটিয়াছে, এমন কথা কখনো বলিতে পারি না। কারণ বিরাট্ প্রতিভার পরিণাম কখনোই এমন স্পষ্টভাবে প্রত্যক্ষগোচর হইতে পারে না।

রবীন্দ্রনাথের প্রতিভা মানবজীবনের সপ্তপারাবারের সহিত নাড়ির যোগে আবদ্ধ। কখন্ কোন্‌টা হইতে যে কোটালের বান ছুটিয়া আসে, তাহার কোনো ঠিকঠিকানা নাই ; নানা রসের স্বতোবিরুদ্ধ ভাবসম্মিলন এই প্রতিভায়, তাই এমন অনায়াস। তবে অন্যান্য সমস্ত রসপ্রবাহের মধ্যে লীলারসটাই এখন প্রবল, আমরা এইটুকু মাত্র বলিতে পারি।

## রবীন্দ্রকাব্যে দোষ : অতিকথন ও সামান্যকথন

সূর্যেও কলঙ্ক আছে, কিন্তু তাহা নিন্দুকের চোখে, যাহারা কখনো সূর্যের দিকে চোখ ফিরায় না, ধরা পড়ে না। সূর্যের যাহারা অতিভক্ত অর্থাৎ যাহারা ভক্তির আতিশয্যে চক্ষু মুদ্রিত করিয়া তাঁহার ধ্যান করে, তাহাদের চোখেও সে কলঙ্ক ধরা পড়ে না। কিন্তু যাহারা দিনের পর দিন দূরবীক্ষণ-যোগে সূর্যকে পরীক্ষা করিতে থাকে, সূর্যের স্বরূপের যাহারা তপঃপরিশ্রমী, সূর্য জ্যোতির্যবনিকা অপসারিত করিয়া তাহাদের নিকটে আপন কলঙ্ক উদ্‌ঘাটিত করেন।

রবীন্দ্রকাব্যেও দোষ আছে, কিন্তু সে দোষের স্বরূপ না নিন্দুকের নিকটে না অতিভক্তের নিকটে প্রকাশিত। যে সব কাব্যরসপিপাসু চিত্ত জগতের শ্রেষ্ঠ কাব্য পাঠে অভিজ্ঞ, শ্রেষ্ঠ কাব্যেও যাঁহারা দোষকে অসম্ভব মনে করেন না, যাঁহাদের কবির প্রতি ব্যক্তিগত শ্রদ্ধা কাব্যের দোষে সংকুচিত হয় না, কাব্যের দোষ তাঁহাদের নিকটেই প্রতিভাত হইয়া থাকে। আমরা রবীন্দ্রকাব্যের নানা গুণের আলোচনা করিয়াছি; এবারে দোষের আলোচনা না করিলে এ গ্রন্থ অসম্পূর্ণ থাকিয়া যাইবে। বিশেষ নির্গুণ কাব্যের ন্যায় নির্দোষ কাব্যও আপন বিশুদ্ধিতে আলোচনার অযোগ্য।

সন্ধ্যাসংগীত হইতে বলাকা পর্যন্ত আমাদের আলোচনার ক্ষেত্র। কিন্তু দোষ-নির্ণয়ের এই অধ্যায়ে সন্ধ্যাসংগীত হইতে মানসী পর্যন্ত আমরা বাদ দিব। এই অংশটাকে পরিণত কাব্যের সম্মান দিতে স্বয়ং কবির আপত্তি আছে; আমরাও তাহা সমর্থন করি। যে অংশ পূর্ণভাবে প্রশংসার যোগ্য, দোষ-সমালোচনাও তাহারই করিব।

রবীন্দ্রকাব্যে প্রধানত দুইটি দোষ—সামান্যকথন ও অতিকথন। রবীন্দ্রনাথের শ্রেষ্ঠসম্পদ্ গীতিকবিতা; গীতিকাব্যের প্রধান উপজীব্য বস্তুর নির্যাস; এই বস্তুর নির্যাস স্বভাবত আপনাকে সূক্ষ্মরূপে প্রকাশ করে। ইহাকে বস্তুর আত্মা বলা যাইতে পরে। রবীন্দ্রনাথের অধিকাংশ শ্রেষ্ঠ গীতিকবিতা সূক্ষ্মদেহী।

যুধিষ্ঠিরের রথ যেমন মাটির কিছু উপর দিয়া চলাফেরা করিত, রবীন্দ্রনাথের কাব্যও তেমনি আমাদের চেতনার উপর দিয়া খানিকটা অসংলগ্ন ভাবে সঞ্চরণ করে। এই যে অসংলগ্নতার অবকাশটা ইহার একটা নির্দিষ্ট পরিমাণ আছে। যেখানে সেটা অতিরিক্ত হইয়া যায়, সেখানে আমাদের অন্তরের রসলোক

সম্পূর্ণভাবে ইহার সঞ্চরণে সাড়া দেয় না, আমাদের রসানুভূতি সম্পূর্ণভাবে জাগ্রত হয় না। কোনো বস্তু সম্পূর্ণরূপে বিশ্বাসযোগ্য হইবার জন্য একটা নির্দিষ্ট ওজনের অপেক্ষা রাখে। সেটার কমতি পড়িলে বস্তুটাকে পুরোপুরি বিশ্বাস করিতে আমাদের প্রবৃত্তি হয় না। ছায়াটা অবস্তু, কিন্তু তাহাকেও পূর্ণভাবে বলিতে পারি না, কারণ তাহারও একটা নির্দিষ্ট রূপ আছে, এই রূপটিরও যখন অভাব ঘটে, তখনই ছায়া আমাদের চেতনাবহির্ভূত হইয়া যায়।

রবীন্দ্রনাথের কাব্যকে যে অনেকে অবাস্তব মনে করেন, তাহার কারণ, উহা এই ছায়াজাতীয় বাস্তব। ম্যাথু আর্নল্ড যে শেলির অনেক কবিতাকে অবাস্তব মনে করিতেন তাহার রহস্যও এই প্রকৃতির বিভিন্নতায়। শেলি ও রবীন্দ্রনাথ উভয়ের কাব্যই এই ছায়াজাতীয় বাস্তব। কিন্তু তবু তাহা আমাদের রসবোধ জাগ্রত করিতে অশক্ত নহে। শেলির অনেক কবিতা যে রসবোধ জাগরণে অসমর্থ তাহার কারণ, ছায়ার মধ্যেও যেটুকু বাস্তবগুণ থাকা প্রয়োজন, তাহার অভাব ঘটিয়াছে।

রবীন্দ্রনাথের অনেক কাব্যেও এই বাস্তবগুণের অভাব আছে, কি তাহার কারণ তাহা গ্রন্থের অন্যত্র আলোচনা করিয়াছি। এই ছায়াসুলভ বাস্তবগুণের অভাবে রবীন্দ্রনাথের কাব্য যেখানে আমাদের রসবোধ জাগ্রত করিতে পারে না, সেখানে উহাকে কাব্যের দোষ বলিয়া গ্রহণ করাই সংগত। এই দোষটাকে আমরা সামান্যকথন দোষ বলিতেছি। ইহা উভয়সংকটের মধ্যে যাত্রার মতো।

গীতিকবিতা স্বভাবত বস্তুর নির্যাসরূপী; ইহার এক দিকে তথ্যরূপ, অন্য দিকে সামান্যরূপ; মাঝের সংকীর্ণ পথ দিয়া ইহার যাত্রা। দক্ষিণে হেলিয়া পড়িলে গীতিকবিতা সুরের পক্ষ হারাইয়া ভারী ও নিরেট হইয়া পড়িতে পারে; বামে হেলিলে সামান্যরূপ গ্রহণ করিয়া অনির্দিষ্ট হইয়া যাইতে পারে।

রবীন্দ্রনাথের সুদক্ষ হাতে অধিকাংশ কবিতাই সগৌরবে মধ্যপন্থায় উত্তীর্ণ হইয়া গিয়াছে। কোনো কোনো কবিতা এই পরীক্ষায় অকৃতকার্য হইয়া সামান্যপন্থী হইয়া উঠিয়াছে। কিন্তু এই দোষ তাঁহার কাব্য অপেক্ষা গদ্যে অধিক। গদ্য জমিতে সঞ্চরণশীল পদাতিক; তাহাকে প্রতি পদক্ষেপে নানা বাধাবিঘ্ন উত্তীর্ণ হইয়া চলাফেরা করিতে হয়। এইরূপ পদচারণার দ্বারাই সে আমাদের সগোত্রত্ব প্রচার করিয়া বিশ্বাসযোগ্য হইয়া ওঠে। গীতিকাব্যের মতো সুরের পক্ষে বিচরণ করিলে তাহার চলে না। রবীন্দ্রনাথের অনেক উপন্যাস ও নাটক গীতিকাব্যের সহিত অত্যন্ত সগোত্র হওয়ায় যেমনভাবে আমাদের রসবোধ জাগরণ করা উচিত তেমনভাবে করিতে পারে না। কিন্তু তাঁহার ছোট গল্পগুলি

স্বভাবতই গীতিকাব্যের সগোত্র হওয়ায় সার্থক সৃষ্টি হইয়াছে।

রবীন্দ্রনাথের অন্যতর প্রধান দোষ অতিকথন। সামান্যকথন অপেক্ষা অতিকথন দোষে তাঁহার কাব্য অধিক আক্রান্ত। তাঁহার প্রথম বয়সের রচনায় যেমন সামান্যকথন দোষ অধিক, প্রৌঢ় ও বার্ধক্যের রচনায় তেমনি অতিকথন দোষ বেশি।

বহুকথন দোষ প্রধানত দুই কারণে ঘটে। যেখানে ভাবাবেগ শিল্পীর কলা-কৌশলকে ছাপাইয়া যায়, সেখানে কাব্য ভাবাতিশয্যে অকাব্য হইয়া ওঠে। আবার যেখানে তত্ত্ব বিষম হইয়া ওঠে, সেখানে কাব্য একান্ত ভারী হইয়া তত্ত্বের রূপ ধারণ করে। এই ভাবাতিশয্য প্রায়ই উপমা অলংকার প্রভৃতির আতিশয্যে আত্মপ্রকাশ করিয়া থাকে। ছন্দের উপর কবির অসামান্য দক্ষতা, ভাষা ও ভাবের উপর অসাধারণ কৃতিত্ব, যেখানে থামা উচিত কবিকে সেখানে থামিতে দেয় না। বিশেষ, এই সময়ে ছন্দের নেশায় কবিকে এমনই পাইয়া বসে যে, কাব্যের প্রয়োজন থামিয়া গেলেও শুধু ছন্দের নেশায় কবির অন্ধ লেখনী ছুটিয়া চলিতে থাকে। যে দিব্য কল্পনা তাঁহাকে শিল্পের পূর্ণতায় পৌছাইয়া দিয়াছে, সেই কল্পনাই আবার অনেক সময় তাঁহাকে পূর্ণতাকে অতিক্রম করিয়া যাইতে প্রলুব্ধ করিয়াছে।

যেখানে তত্ত্বের জন্য কবির কাব্য ভারাক্রান্ত হইয়াছে, তাহার মূলে কবির অতিরিক্ত আত্মব্যাখ্যার ইচ্ছা। কবির পক্ষে আত্মব্যাখ্যা অপেক্ষা আত্মবিকাশের মূল্যই যে অধিক কিংবা আত্মবিকাশই যে কবির পক্ষে আত্মব্যাখ্যা, তাহা যেন কবি ভুলিয়া যান। এই আত্মব্যাখ্যার ইচ্ছা বারংবার একই ভাবের আবৃত্তিতে প্রকাশমান। একই ভাবের পুনরাবৃত্তি অনেক কবিতায়; আবার একই ভাবের পুনরাবৃত্তি একই কবিতায়। পুনরাবৃত্তিতে যদি ভাবটি অধিকতর মনোরম হইয়া প্রকাশ পায়, তবু তাহা সহ্য হয়। কিন্তু পুরাতন ভাব যখন নিকৃষ্টবেশে দেখা দেয় তখন তাহা অসহ্য।

যে-সময়টাকে লোকে রবীন্দ্রকাব্যের আধ্যাত্মিক পর্ব বলিয়া থাকে সেই সময়ে এই জাতীয় বহুকথন তাঁহার কাব্যে দেখা যায়। খেয়া হইতে গীতালি অবধি ইহার বেশি প্রাদুর্ভাব। তাহার পরে ইহা কমিয়াছে এমন কথা বলি না, তবে ইহা পদ্য ছাড়িয়া গদ্যকে আক্রমণ করিয়াছে। পরবর্তী কালে কবি তাঁহার অনেকগুলি পূর্বলিখিত ও সুন্দর নাট্যকে পুনর্লিখন করিতে গিয়া তত্ত্বের ভারে নষ্ট করিয়া ফেলিয়াছেন—রাজা ভাঙিয়া অরূপরতন, অচলায়তন ভাঙিয়া গুরু ও শারদোৎসব ভাঙিয়া ঋণশোধের সৃষ্টি।

এ সমস্তই কবির আত্মব্যাখ্যার অতিরিক্ত আগ্রহজাত। কবি তো সর্বদাই আত্মব্যাখ্যা করিয়া থাকেন ; কালিদাস ও মল্লিনাথ জরাসন্ধের মতো নিত্যসংযুক্ত। এই রূপই হয়, ইহাই স্বাভাবিক। কিন্তু যেখানে কবিকে অতিক্রম করিয়া টীকাকারের কণ্ঠ শোনা যায়, সেখানে বুঝিতে হইবে শিল্পধর্মের ব্যতিক্রম হইয়াছে। এই পর্বটায় রবীন্দ্রনাথের মধ্যে কবির সেই দুর্দশা হইয়াছিল।

এই যে দুইটি দোষের কথা বলিলাম, সামান্যকথন ও বহুকথন, সংক্ষেপে আমরা এ দুটিকে এই ভাবে প্রকাশ করিতে পারি—গদ্যের গুণের দ্বারা পদ্যের আক্রমণ এবং পদ্যের গুণের দ্বারা গদ্যের আক্রমণ।

সামান্যকথন, অবশ্য পরিমিত মাত্রায়, গীতিকাব্যের প্রধান লক্ষণ। এই লক্ষণের দ্বারা কবির বহু নাট্য উপন্যাস ও প্রবন্ধ আক্রান্ত হইয়াছে! বহুকথনকে অর্থাৎ সাহিত্যের পদাতিকতা-গুণকে গদ্যের প্রধান লক্ষণ বলিতে পারা যায়, ইহা দ্বারা কবির কাব্য বিশেষরূপে দুর্ভর হইয়া উঠিয়াছে।

আবার এই দুই দোষকেই মূলত একই কারণের প্রকাশ বলিয়া ধরা যায়। এ দুইই কবিপ্রতিভার ঐশ্বর্যের দোষ। মহাকবিগণের কাব্যের দোষ তাঁহাদের প্রতিভার আতিশয্যের দোষ—বহুকথন কবির প্রতিভার আতিশয্যের প্রকাশ। আর সামান্যকথন উক্ত প্রতিভার আতিশয্যের অকারণ আত্মসংবরণ, কোনো স্থানে কবি অযাচিতভাবে আপন ঐশ্বর্য বিতরণ করিয়াছেন, আবার কোনোখানে সে ঐশ্বর্য বিতরণ উচিত কি না তাহা ভাবিয়া অকস্মাৎ আত্মসংবরণ করিয়াছেন। প্রকাশটা দুই রকমের, কিন্তু কারণটা একই, ঐশ্বর্যের অভাব নহে, অতিভাব।

## রবীন্দ্রকাব্যের পারিপার্শ্বিক

আমাদের সৌভাগ্য যে রবীন্দ্রনাথ বাংলাদেশে এমন এক সময়ে জন্মিয়াছিলেন যখন বাঙালী-সমাজের ভিত্তিতে ফাটল এমন প্রশস্ত হয় নাই যে, এক খণ্ড হইতে অন্য খণ্ডে চলাচল নিতান্ত দুস্তর। ফাটল তখনই ধরিয়াছিল, কিন্তু তাহার সূক্ষ্ম রেখা তখনও সমগ্রতার পক্ষে বাধাস্বরূপ হয় নাই, এমন কি, সে সূক্ষ্মতা অধিকাংশ লোকেরই চোখে পড়ে নাই। স্থূলভাবে বিচার করিয়া আমরা বলিতে পারি, ব্যবহারিকভাবে তখন সমগ্র বাঙালী-সমাজ অখণ্ড অতএব এক ছিল। রবীন্দ্রনাথের জীবনের মূলে, সুতরাং তাঁহার কাব্যের মূলে এই অখণ্ড বাঙালী-জীবন। একদিন অকস্মাৎ স্বপ্ন ভাঙিয়া যে নির্ঝরিণী বিশ্বের অভিমুখে

বাহির হইয়া পড়িল, তাহাকে যেন সমগ্র বাঙালী-জীবন বরফগলা জলের দ্বারা পুষ্ট করিয়াছে। অবশ্য পরবর্তীকালে রবীন্দ্র-কাব্যের ভিত্তি প্রশস্ততর হইতে হইতে, ক্রমে অধিকতর ভূমি গ্রাস করিতে করিতে বিশ্বকে পাদপীঠ করিয়া দাঁড়াইয়াছে, বাংলাদেশের ক্ষুদ্র নির্ঝরের সঙ্গে দেশবিদেশের ধারা মিশিতে মিশিতে তাহা রসজাহ্নবী হইয়া পড়িয়াছে।

যে মূর্তিকার আমাকে বানিয়ে তুলেছেন তাঁর হাতের প্রথম কাজ বাংলা দেশের মাটি দিয়ে তৈরি। একটা চেহারার প্রথম আদল দেখা দিল। সেটাকেই বলি ছেলেবেলা, সেটাতে মিশোল বেশি নেই।—ছেলেবেলা, ১৪

কোনো কবির কাজ বিচারের পক্ষে তাহার প্রাথমিক ভিত্তিটাই সবচেয়ে গুরুত্বপূর্ণ। এই প্রাথমিক ভিত্তি তাঁহার সামাজিক ভিত্তি, তাঁহার জাতির ভিত্তি, যে মাটিতে ভর করিয়া কবি প্রথমে দাঁড়াইবার চেষ্টা করিতেছেন, সেই মাটির দৃঢ়তা ও উদারতার উপরে অনেকখানি নির্ভর করে। সৌভাগ্যবশতঃ রবীন্দ্রনাথ জাতির এমন এক সন্ধিক্ষণে জন্মিয়াছিলেন, যখন বাঙালী-সমাজ আজিকার মতো ফাটিয়া এমন চৌচির হইয়া গিয়া সংকীর্ণ হইয়া পড়ে নাই। আর মাটির দৃঢ়তা! বাংলাদেশের পলিমাটি অবশ্য নরম—কিন্তু তাহার তলে রহিয়াছে ভারতবর্ষের বজ্রবৎ কঠিন গ্রানিটস্তর। বাঙালীর জীবন অবশ্য চিরকালই ভাবালুতায় দোলায়মান, কিন্তু তাহার পিছনে রহিয়াছে ভারতবর্ষের বহুযুগপুঞ্জিত তপশ্চর্যার কঠোরতা।

রবীন্দ্রনাথ যদি আর পঞ্চাশ বছর পরে জন্মগ্রহণ করিতেন, কিংবা ত্রিশ বছর পরেও, প্রতিভার প্রাচুর্য সত্ত্বেও এমন মহত্ত্ব লাভ করিতেন কি না সন্দেহ। এই অত্যল্প কালের মধ্যে প্রাথমিক ভিত্তির উদারতা যে অনেক সংকীর্ণ হইয়া গিয়াছে। পরবর্তী কালে জন্মিলে তিনি মহৎ জাতীয় কবি মাত্র হইতে পারিতেন—কিন্তু মহত্তর সর্বজাতীয় কবি হইতেন কি না সংশয়।

শেক্সপীয়রও ইংলণ্ডের ঠিক এমনি এক সময়ে জন্মিয়াছিলেন—যখন সমাজ-ভিত্তিতে ফাটল ধরিয়াছে বটে, কিন্তু তখনও দুর্লঙ্ঘ্য বাধারূপে আত্মপ্রকাশ করে নাই। ফলে তিনি নিজের পাদপীঠরূপে সমগ্র ইংরেজ-সমাজের জীবনকে লাভ করিয়াছিলেন। আর কয়েক বৎসর অতিবাহিত হইয়া মিল্টনের সমকালে জন্মিলে মিল্টনের মতোই তিনি আংশিক জীবনের মহাকবি হইতেন। মিল্টন পিউরিটান দৃষ্টির মহাকাব্য লিখিয়াছিলেন, শেক্সপীয়র খুব সম্ভব ক্যাভেলিয়র দৃষ্টির মহাকাব্য লিখিতেন, কিংবা তাহার চেয়েও যে আশঙ্কা অধিকতর ছিল—প্রথম চার্লসের দলে যোগদান করার অপরাধে পিউরিটানদের হাতে কবির প্রাণদণ্ডের বিধান

হইত, আর মিণ্টন তাহা সাগ্রহে সোল্লাসে সমর্থন করিতেন।

সর্বজাতীয়তার ভিত্তি জাতীয় জীবন; নিখিল মানুষের আশ্রয় দেশের মানুষ; বনস্পতির চারাটিকেও প্রথমে একখানি বাঁশের কঞ্চি অবলম্বন করিয়া দাঁড়াইতে হয়। এ-কথা আমরা ক্ষণে ক্ষণে ভুলিয়া যাই—বিধাতাপুরুষ ও মানবপ্রকৃতি এই অতি প্রাথমিক সত্যটা একমুহূর্তের জন্যও বিস্মৃত হয় না। সেই জন্যই বলিতেছিলাম, রবীন্দ্রনাথ যে সেই যুগে জন্মিয়া মহাকবি হইবার পাদপীঠ লাভ করিয়াছিলেন তাহা আমাদের সৌভাগ্য। প্রসঙ্গতঃ বলা যাইতে পারে, যতদিন না আবার শতদীর্ণ বাঙালী-সমাজ জোড়া লাগিতেছে ততদিন বাঙালী-জাতির মধ্যে আর মহাকবি হইবার সম্ভাবনা নাই। শক্তিমান লেখকের শক্তির অনেকটাই এই ফাটলপথে রসাতলে চলিয়া যাইবে; যে-রসে সে পুষ্ট হইতে পারিত তাহা তাহার কোনো কাজে লাগিবে না।

এখনকার দিনে শিক্ষিতে অশিক্ষিতে, শহরে গ্রামে, কৃষি ও ইণ্ডাস্ট্রিতে সমাজ বহুখণ্ড হইয়া গিয়াছে; একের সঙ্গে অন্যের যোগ নাই, মাত্র তাহা নয়—একটি অন্যের পরিপন্থী। এখানে কেহ কেহ জাতিভেদের প্রশ্ন তুলিতে পারেন, বলিতে পারেন, সে ভেদ কি ভেদ নয়? জাতিভেদের ভেদ দাবার ছকের নানা রঙের ভেদের মতো—সবটা মিলিয়া তবেই তাহার সমগ্র চেহারা; ঐ ভেদটুকু আছে বলিয়াই পক্ষ প্রতিপক্ষ সাজিয়া খেলা চলে—সব একাকার হইলে কোনো কাজ চলে না। আসল কথা, বহুকাল হইল আমাদের সমাজ জাতিভেদটাকে তাহার ভালোমন্দসুদ্ধ স্বীকার করিয়া লইয়া কাজ চালাইবার মতো একটা ব্যাবহারিক সিদ্ধান্তে পৌঁছিয়াছিল; আদর্শের বিচারে হয়তো খাটো ছিল—কিন্তু কোনোরকম করিয়া কাজ চলিয়া যাইত—একেবারে অচল অবস্থার উদ্ভব হয় নাই। এই অচল অবস্থার উদ্ভব হইল অন্যপ্রকার ভেদে—ভারতীয় জীবনের উপর য়ুরোপীয় জীবনের সংঘাতে। ভারতীয় মন্ত্রের উপরে যখন য়ুরোপীয় যন্ত্র আসিয়া পড়িল, এদেশীয় সমাজচৈতন্যের উপরে যখন য়ুরোপীয় ব্যক্তিচৈতন্য আসিয়া পড়িল, তখন দেখিতে দেখিতে এদেশের শিক্ষিতে অশিক্ষিতে, শহরে গ্রামে, ব্যবসায়ে ব্যাণিজ্যে ফাটল চৌচির হইয়া দেখা দিল। য়ুরোপ যে অরাজকতার সমুদ্রে আজ চার-শ বছর আগে পাড়ি ধরিয়াছিল, কালের দৈর্ঘ্যের জন্য তাহার জীবনে যে পরিবর্তন মন্থরগতিতে আসিয়াছে, আমরা অত্যল্প সময়ে সেই অরাজকতার মধ্যে নিক্ষিপ্ত হইলাম। ফলে বিরাট এক অরাজকতার সমুদ্রে আমরা হাবুডুবু খাইতেছি, ডুবিব কি উঠিব জানি না—ইহার মধ্যে আত্মস্থ হইয়া মহাকাব্য-রচনার, চরম শিল্পসৃষ্টির সুযোগ কোথায়? রবীন্দ্রনাথ অন্ততঃ কৈশোরে ও যৌবনে এই সমুদ্রে

নিক্ষিপ্ত হন নাই। তিনি কিছুক্ষণের জন্য তীরে দাঁড়াইয়া, সমাহিত হইবার, সমগ্রটাকে দেখিবার, মহাকাব্যের আত্মস্থতা লাভের সুযোগ পাইয়াছিলেন। এখনকার বাঙালীর মতো সবটা মনোযোগ কেবল নিজের জন্যই তাঁহাকে ব্যয় করিতে হয় নাই—আর তাহা করিতে হয় নাই বলিয়াই তিনি একসঙ্গে আত্মদর্শন ও বিশ্বদর্শন করিতে সমর্থ হইয়াছিলেন।

রবীন্দ্রনাথ আমাদের সমাজের এই দুই চেহারাই দেখিয়াছেন।

তখনকার কথা যতই ভাবি আমার একটি কথা কেবলি মনে হয়, তখনকার দিনে মজলিস বলিয়া একটা পদার্থ ছিল এখন সেটা নাই। পূর্বেকার দিনে যে একটি নিবিড় সামাজিকতা ছিল আমরা যেন বাল্যকালে তাহারই শেষ অস্তচ্ছটা দেখিয়াছি। পরস্পরের মেলামেশাটা তখন খুব ঘনিষ্ঠ ছিল সুতরাং মজলিস তখনকার কালের একটা অত্যাবশ্যক সামগ্রী। যাঁহারা মজলিসি মানুষ ছিলেন, তখন তাঁহাদের বিশেষ আদর ছিল। এখন লোকেরা কাজের জন্য আসে, দেখাসাক্ষাৎ করিতে আসে, কিন্তু মজলিস করিতে আসে না। লোকের সময় নাই এবং সে ঘনিষ্ঠতা নাই। তখন বাড়িতে কত আনাগোনা দেখিতাম—হাসি ও গল্পে বারান্দা এবং বৈঠকখানা মুখরিত হইয়া থাকিত। চারিদিকে সেই নানা লোককে জমাইয়া তোলা, হাসিগল্প জমাইয়া তোলা, এ একটা শক্তি—সেই শক্তিটাই কোথায় অন্তর্ধান করিয়াছে। মানুষ আছে, তবু সেইসব বারান্দা সেইসব বৈঠকখানা যেন জনশূন্য। তখনকার সময়ের সমস্ত আসবাব আয়োজন ক্রিয়াকর্ম সমস্তই দশজনের জন্য ছিল—এইজন্য তাহার মধ্যে যে জাঁকজমক ছিল তাহা উদ্ধত নহে। এখনকার বড়ো মানুষের গৃহসজ্জা আগেকার চেয়ে অনেক বেশি, কিন্তু তাহা নির্মম, তাহা নির্বিচারে উদারভাবে আহ্বান করিতে জানে না—খোলা গা, ময়লা চাদর এবং হাসিমুখ সেখানে বিনা হুকুমে প্রবেশ করিয়া আসন জুড়িয়া বসিতে পারে না।…

আমাদের মুশকিল এই দেখিতেছি, নিজেদের সামাজিক পদ্ধতি ভাঙিয়াছে, সাহেবি সামাজিক পদ্ধতি গড়িয়া তুলিবার কোনো উপায় নাই—মাঝে হইতে প্রত্যেক ঘর নিরানন্দ হইয়া গিয়াছে। আজকাল কাজের জন্য দেশহিতের জন্য দশজনকে লইয়া আমরা সভা করিয়া থাকি—কিন্তু কিছুর জন্য নহে, শুদ্ধমাত্র দশজনের জন্যই দশজনকে লইয়া জমাইয়া বসা—মানুষকে ভালো লাগে বলিয়াই মানুষকে একত্র করিবার নানা

উপলক্ষ্য সৃষ্টি করা—এ এখনকার দিনে একেবারেই উঠিয়া গিয়াছে। এত বড়ো সামাজিক কৃপণতার মতো কুশ্রী জিনিস কিছু আছে বলিয়া মনে হয় না। এইজন্য তখনকার দিনে যাঁহারা প্রাণখোলা হাসির ধ্বনিতে প্রত্যহ সংসারের ভার হালকা করিয়া রাখিয়াছিলেন—আজকের দিনে তাঁহাদিগকে আর-কোনো দেশের লোক বলিয়া মনে হইতেছে।

—জীবনস্মৃতি, "বাড়ির আবহাওয়া"

সেইসব লোকের সামাজিক হাসি ক্রমবিস্তীর্ণ ফাটলের কীর্তিনাশা পার হইয়া ক্ষীণ হইতে ক্ষীণতর প্রতিধ্বনিতে আসিয়া পৌঁছিতেছে—আর কয়দিন পরে এই প্রতিধ্বনিও আর শুনিতে পাওয়া যাইবে না।

সামাজিক মনের বদলের সঙ্গে সঙ্গে আমাদের আচার-ব্যবহার, আসবাবপত্র, ঘরবাড়ির আকৃতি পর্যন্ত বদলাইয়া গিয়াছে। বৈঠকখানা হইয়াছে ড্রয়িংরুম, ফরাস হইয়াছে চৌকি-টেবিল। ফরাসে দশজনের জায়গায় ঠাসাঠাসি করিয়া পনেরোজন বসা যায়—কিন্তু চেয়ারের অনমনীয় সংকীর্ণতায় একের স্থানে দুইজনকে ধরে না। এক-একখানি চেয়ার যেন ব্যক্তিস্বাতন্ত্র্যের এক-একটি কিণ্ডারগার্টেন স্কুল। আর বাড়িগুলির চেহারাতেই বা কত বদল হইয়াছে। চিৎপুর বাগবাজার অঞ্চলের বিরাট প্রাসাদোপম বাড়িগুলিতে কত তালা, কত কক্ষ, বারান্দার সে কি অকারণ উদারতা, আঙিনায় কি জনতাগ্রাসী প্রশস্তি, আর বিশাল বলিষ্ঠ স্তম্ভগুলির কি স্ফীতি! এ-সব বাড়ি কি শুধু মালিকের জন্য তৈয়ারি হইয়াছিল! এ-সব বাড়িতে যে আস্ত একটা পাড়ার লোক ধরিতে পারিত! আত্মীয়-স্বজন আপন-পর দূর-নিকট রবাহূত সকলেরই আশ্রয় ছিল এইসব বাড়িতে। এ যেন এক-একটা সামাজিক দুর্গ—কেবল বাসস্থানমাত্র নয়। ইহাদের সঙ্গে কত প্রভেদ কলিকাতার নূতন পত্তনের বাড়িগুলির! ছাঁটাকাটা, বাহুল্যহীন, পায়রাখুপি। এত বেশি সংযত যে ভালোবাসিতে পারা যায় না; এত বেশি ভদ্র যে, অভদ্র বলিয়া সন্দেহ জন্মায়! এইসব বাড়ির ফিলজফি কি? "ঠাঁই নাই, ঠাঁই নাই, ছোট সে তরী।" এখানে রবাহূত-অনাহূত তো দূরের কথা, আপন স্ত্রীপুত্রকন্যাটি ছাড়া আর কাহারো স্থান নাই। এ যেন এক-একটা ব্যক্তিস্বাতন্ত্র্যের পরিখা—কোনোমতে শুইয়া বসিয়া দুঃসময়ের রাত্রিটুকু অতিবাহিত করিয়া দিবার জন্য। এক বাড়ির দশটি ফ্ল্যাটে যে দশটি পরিবার থাকে তাহারা কেহ কাহাকেও চেনে না, জানে না। চিনিবার জানিবার প্রয়োজন পর্যন্ত অনুভব করে না। পাশের মানুষ সম্বন্ধে এতখানি যাহার নির্মম

ঔদাসীন্য, তাহারই কিনা আপিস হইতে আসিয়া পোশাক ছাড়িবার সবুর সয় না, রেডিওসেটে চাবি ঘুরাইয়া দিয়া বুয়েনোস্ এয়ারিসের নূতনতম সংবাদ সংগ্রহ করিতে বসিয়া যায়। তার সব চেষ্টাই যে বৃথা চেষ্টা, তাহার কারণ পায়ের তলায় তাহার দাঁড়াইবার স্থান নাই ; সামাজিক ভিত্তি বলো—কিছুই নাই। আর তাহারই অবচেতন অভাব-মোচনের জন্য সে রেডিওর চাবি দিয়া একটার পরে একটা খুলিয়া যাইতে থাকে। শূন্যাশ্রয়ী ত্রিশঙ্কু ত্রিভুবনের পরিহাসের পাত্র, বড়জোর করুণার, তাহাকে দিয়া কোনো কাজ চলে না।

জীবনস্মৃতির যুগের সঙ্গে বর্তমানের প্রভেদটা বুঝাইবার জন্য আর-একটা অংশ উদ্ধৃত করিতেছি।

> রবিবারে রবিবারে জ্যোতিদাদা দলবল লইয়া শিকার করিতে বাহির হইতেন। রবাহূত অনাহূত যাহারা আমাদের দলে আসিয়া জুটিত তাহাদের অধিকাংশকেই আমরা চিনিতাম না। তাহাদের মধ্যে ছুতার কামার প্রভৃতি সকল শ্রেণীরই লোক ছিল।...
>
> মানিকতলায় পোড়ো বাগানের অভাব নাই। আমরা যে-কোনো একটা বাগানে ঢুকিয়া পড়িতাম। পুকুরের বাঁধানো ঘাটে বসিয়া উচ্চনীচ-নির্বিচারে সকলে একত্র মিলিয়া লুচির উপরে পড়িয়া মুহূর্তের মধ্যে কেবল পাত্রটাকে মাত্র বাকি রাখিতাম। —জীবনস্মৃতি, “স্বাদেশিকতা”

এমনটি কি আজকালকার দিনে হইতে পারে? ভোটের জন্য আমরা দরিদ্রের দ্বারস্থ হই বটে, সে আর-এক কথা। পরোপকারের জন্য দুর্গতের কাছে যাওয়া, তাহার মধ্যেও আত্মশ্রেষ্ঠতার চৈতন্য গুপ্ত থাকে। কিন্তু কেবল আমোদের জন্য, বিহারের জন্য এমন নির্বিচার সম্মিলন আধুনিক কালে কখনোই দেখা যায় না। গ্রামাঞ্চলে এখনো থাকিতে পারে, কিন্তু কলিকাতায় অসম্ভব। দ্বারকানাথের পৌত্রের চেয়ে ধন ও বংশমর্যাদায় যাঁহারা অনেক নিচে তাঁহারাও এমন নির্বিচার মিশ্রবিহারে নিশ্চয় রাজি হইবেন না। এই শিকারী দলটির কি অদ্ভুত বৈচিত্র্য। দ্বারকানাথ ঠাকুরের পৌত্র, রাজনারায়ণ বসুর মতো সাধু ও পণ্ডিত, ব্রজবাবুর মতো রাশভারি সুপারিণ্টেণ্ডেণ্ট হইতে আরম্ভ করিয়া অজ্ঞাতপরিচয় ছুতোর-কামার! এ যেন চসারের ক্যান্‌টারবেরি তীর্থযাত্রীর দল। জীবনস্মৃতির যুগে আজিকার মতো সমাজচৈতন্যের সূত্র একেবারে ছিন্ন হইয়া যায় নাই। সেইজন্য দ্বারকানাথের পৌত্রকে ধরিয়া টান দিলে পাড়ার ছুতোর-কামার পর্যন্ত টান পড়িত। এখনো আমাদের হয়তো ছুতোর-কামারের সঙ্গে মিলিয়া দাঁড়াইবার

ইচ্ছা আছে—কিন্তু যতই টান দাও, টান বেশিদূর পর্যন্ত পৌঁছায় না ; অনেক টানাটানির ফলে কেবল একটি-একটি গুটি খসিয়া হাতে আসে, ব্যক্তিস্বাতন্ত্র্যের শুষ্ক রুক্ষ রুদ্রাক্ষের গুটি ; সমগ্র সমাজ-মাল্যের আর দেখা পাই না—সূত্র যে ছিন্ন হইয়া গিয়াছে।

তখনকার দিনে শহরে গ্রামে প্রভেদ প্রকট হয় নাই, শিক্ষিত-অশিক্ষিত, ধনী-নির্ধনের এক আসরেই স্থান ছিল। এই অতিপ্রাথমিক সত্য দৃষ্টান্ত উদ্ধার করিয়া প্রমাণ করিবার কোনো প্রয়োজন নাই। 'জীবনস্মৃতি' ও 'ছেলেবেলা'র পাতায় পাতায় ইহার প্রচুর উল্লেখ আছে।

## ২

জীবনস্মৃতি বাংলাসাহিত্যে বোধকরি সবচেয়ে সুখপাঠ্য গ্রন্থ। রবীন্দ্রনাথের মধ্যবয়সে লিখিত এই বইখানি রবীন্দ্র-সাহিত্যের মধ্যমণির মতো দুলিতেছে। ইহার পূর্বের ও পরের রবীন্দ্রনাথের স্টাইল সম্বন্ধে লোকের মতভেদ হইতে পারে, কিন্তু জীবনস্মৃতির স্টাইল সম্বন্ধে শত্রু-মিত্র সকলে একমত। এই বইখানিতে কবি সকলের মন হরণ করিয়া লইয়াছেন।

রবীন্দ্রনাথের 'জীবনস্মৃতি'র সঙ্গে গ্যয়টের জীবনচরিত 'কল্পনা ও সত্যে'র অনেক মিল আছে। গ্যয়টেও তাঁহার জীবনচরিতের দ্বারা জার্মান পাঠকের মন কাড়িয়া লইয়াছিলেন। তাঁহার 'ফাউস্ট' ও লিরিক কবিতাগুলি ছাড়িয়া দিলে জার্মান সাহিত্যে এমন সর্বজন-আদৃত পুস্তক আর নাই।

গ্যয়টে এবং রবীন্দ্রনাথ দুজনেরই জীবনকথা জীবনের সিংহদ্বারের কাছে আসিয়া অকালে থামিয়া গিয়াছে। জীবনের উদ্যোগপর্বটা বিশ্লেষণ করিয়া, যে-সব মালমশলা যে-সব-প্রভাব-উপাদানে তাঁহাদের জীবন গঠিত তাঁহারা দেখাইয়া দিয়াছেন। কিন্তু যেখান হইতে তাঁহাদের কবিজীবন বৃহত্তর সংসারে প্রবেশ করিল সেখানে আসিয়া তাঁহারা নীরব। জীবনের উত্তরপর্বগুলি তাঁহারা লেখেন নাই কেন ? তাহার কারণ, সে কাহিনী তাঁদের কাব্যে নাটকে গানে গল্পে লিখিত হইয়া চলিয়াছে। তাঁহাদের রচিত সাহিত্যেই তাঁহাদের জীবন। বাস্তবিক গ্যয়টে ও রবীন্দ্রনাথের মতো এমন আত্মজীবনাশ্রয়ী সাহিত্যিক আর আছেন কিনা সন্দেহ।

সম্প্রতি 'জীবনস্মৃতি'র সঙ্গে 'ছেলেবেলা' যুক্ত হইয়াছে। দুইই জীবনী বটে, তবে দুইখানি দুই জাতের রচনা। এ সম্বন্ধে কবি লিখিতেছেন—

এই বইটির বিষয়বস্তুর কিছু কিছু অংশ পাওয়া যাবে জীবনস্মৃতিতে কিন্তু তার স্বাদ আলাদা—সরোবরের সঙ্গে ঝরনার তফাতের মতো। সে হল কাহিনী, এ হল কাকলি, সেটা দেখা দিচ্ছে ঝুড়িতে, এটা দেখা দিচ্ছে গাছে। —ছেলেবেলা, ভূমিকা।

এই প্রভেদ অন্য রকমেরও বোঝানো যাইতে পারে। 'জীবনস্মৃতি' চিত্রশালা আর 'ছেলেবেলা' রূপকথার জগৎ। 'জীবনস্মৃতি'তে কবি জীবনকে দূর হইতে দেখিতে চেষ্টা করিয়াছেন—যেন ছবি দেখার মতো। চিত্রে আর চিত্রকরে দূরত্ব যতই থাক্, তবু যোগ না থাকিয়া উপায় নাই। 'জীবনস্মৃতি'র জীবনালেখ্য ও কবির মধ্যে সেই রকমের প্রভেদ।

'ছেলেবেলা' রূপকথার জগৎ ; সে যেন আর কাহারো সৃষ্টি, তাহার উপরে কবির কোনো কর্তৃত্ব যেন নাই। আর দশ জনের মতো তিনিও একজন দর্শকমাত্র। এমন হইবার কারণ, কবির বাল্যকাল ও এই গ্রন্থরচনার মধ্যে সুদীর্ঘ সময়ের ব্যবধান। শুধু তাই নয়, কবির ছেলেবেলার সেই যুগ, সেই আবহাওয়া, সেই সব নরনারী কবে বাস্তবলোক হইতে অপসারিত হইয়া কবির মনোলোকে রূপান্তর গ্রহণ করিয়াছে। বাস্তব রূপ ছাড়িয়া আজ তাহারা যে-রূপ গ্রহণ করিয়াছে, সে রূপকথার রূপ।

দূরত্বের যথেষ্ট অভাবের জন্য জীবনস্মৃতির চিত্রশালায় কবি যে পরিপ্রেক্ষিতটি লাভ করেন নাই, ছেলেবেলাতে সেই রূপকথার পরিপ্রেক্ষিতটি লাভ করিয়াছেন। আর এই রূপকথার জগৎ হইতে নিজেকে তিনি সম্পূর্ণ বিবিক্ত মনে করিয়াছেন বলিয়াই পূর্বতন গ্রন্থে সংকোচবশত যে-সব কথা বলিতে পারেন নাই, এবারে তাহা বলিয়াছেন। জীবনস্মৃতিতে যাহা ছিল নিজের কথা, বড়জোর শিল্পীর কথা—এবারে তাহা হইয়াছে সম্পূর্ণ ভিন্ন আর-এক ব্যক্তির কথা। ভূমিকায় কবি বলিয়াছেন, "ভাবলুম ছেলেমানুষ রবীন্দ্রনাথের কথা লেখা যাক।" এ যে কেবল ছেলেমানুষ তাহা নয়, অন্য জগতের মানুষ ; সে-জগৎ, পূর্বেই বলিয়াছি, রূপকথার জগৎ। আরো একটি লক্ষ্য করিবার মতো বিষয়—ছেলেবেলার স্টাইল লিখিত-সাহিত্যের স্টাইল নয়, তাহা রূপকথার স্টাইল—অর্থাৎ তাহাতে কলমের স্পন্দ তেমন ধরা পড়ে না, যেমন ধরা পড়ে রূপকথা বলিবার দীর্ঘবিতানিত লতানমনীয় কণ্ঠস্বর।

৩

রবীন্দ্রনাথের জীবনে ও কাব্যে যে-সব প্রভাব পড়িয়াছে, জীবনস্মৃতি গ্রন্থে সেইসব সূত্রের মূল বর্ণিত আছে। কবি যেন অন্তত একবারের জন্য নিজ জীবনের ইন্দ্রধনু বিশ্লেষণ করিয়া উপাদানগুলি পাঠককে দেখাইয়া দিয়াছেন। এই গ্রন্থের সুখপাঠ্যতা ছাড়িয়া দিলেও এই জন্যও ইহা রবীন্দ্রানুরাগীর পক্ষে নিতান্ত অপরিহার্য গ্রন্থ।

রবীন্দ্রনাথের জীবনে ও কাব্যে সবচেয়ে বড় প্রভাব বিশ্বপ্রকৃতির। প্রকৃতি তাঁহার কাছে সবচেয়ে জীবন্ত, সবচেয়ে সত্য সত্তা। ইহা এমন অবিসংবাদিত সত্য যে, প্রমাণ করিবার প্রয়োজন নাই—আশা করি এ বিষয়ে পাঠক আমার সঙ্গে অভিন্নমত। সিদ্ধান্ত লইয়া যখন তর্কের অবসর নাই, তখন দেখাইলেই চলিবে যে, কোন্ অভিজ্ঞতার সোপান-পরম্পরা আরোহণ করিয়া কবি বিশ্ব-প্রকৃতির অন্দরমহলে পৌঁছিয়াছেন।

শ্যাম নামে এক ভৃত্য-বালক রবীন্দ্রনাথকে এক গণ্ডি টানিয়া তন্মধ্যে বসাইয়া রাখিত। বালক-কবি সেই গণ্ডিকে অবিশ্বাস করিয়া উড়াইয়া দিতে না পারিয়া সেই সংকীর্ণ স্থানে বসিয়া বৃহত্তর বাহিরটাকে অনুমানের দ্বারা অতিরঞ্জিত করিয়া সৃষ্টি করিয়া উপভোগ করিতেন। এই শ্যামের গণ্ডির স্মৃতিই যেন সারাজীবন ধরিয়া তিনি মস্তিষ্কে বহন করিয়া চলিয়াছেন। স্বল্প অভিজ্ঞতার বাহিরের যে জীবন, কি মানুষের, কি প্রকৃতির, রবীন্দ্রনাথ তাহা কল্পনায় সৃষ্টি করিয়া চলিয়াছেন ; তাহার কতক বাস্তবের সঙ্গে মেলে, কতক আবার মেলে না। যে-অংশে মেলে, পাঠক বেশ বুঝিতে পারে, যে-অংশে মেলে না, পাঠক বুঝিতে না পারিয়া বলে—রবীন্দ্রনাথে বস্তুতন্ত্র নাই।

শ্যামের গণ্ডির ফলে মানুষের সংসারকে যেমন, তেমনি প্রকৃতিকে তিনি আড়াল-আবডাল হইতে দেখিয়াছেন। কলিকাতা শহরের প্রকাণ্ড বাড়ির মধ্যে একটি অসহায় বালকের পক্ষে প্রকৃতির নিরাবরণ মূর্তি দেখিবার সুযোগ কোথায় ? কিন্তু পুরাপুরি দেখিতে পান নাই বলিয়া কোনো ক্ষতি হইয়াছে মনে হয় না। অর্ধেক না-দেখার আগ্রহ তাঁহার চিত্তকে সতত সজাগ করিয়া রাখিয়াছে। গুণ্ঠন সুন্দর মুখচ্ছবিকে রহস্যময় করিয়া সুন্দরতর করিয়া তোলে। পাড়াগাঁয়ে জন্মিলেই যে প্রকৃতির আকর্ষণ রবীন্দ্রনাথে অধিকতর হইত এমন মনে করিবার কারণ নাই, বরঞ্চ তাঁহার কবিপ্রকৃতি অনুধাবন করিয়া আমার প্রত্যয় জন্মিয়াছে যে, বালককালে পল্লীগ্রামের অবাধ প্রকৃতির মধ্যে সঞ্চরণ করিবার সুযোগ

পাইলে প্রকৃতির আকর্ষণ তাঁহার জীবনের শ্রেষ্ঠ প্রভাব হইয়া দাঁড়াইত না ; হয়তো মানুষ প্রধানতম প্রভাব হইয়া উঠিয়া প্রকৃতি গৌণ হইয়া পড়িত। পল্লী প্রকৃতিপ্রধান, শহর মানবপ্রধান, কিন্তু কোন্‌টি যে কাহার উপর কি রকম প্রভাব বিস্তার করিবে, তাহা পূর্বাহ্নে বলা যায় না ; অনেকটা নির্ভর করে মনের গড়নের উপর, এক-একজন এক-একরকম প্রবণতা লইয়া জন্মগ্রহণ করে—রবীন্দ্রনাথের প্রবণতা স্বভাবতই প্রকৃতিকে গ্রহণ করিবার পক্ষে সহজ ছিল। শহরের অর্ধাবগুণ্ঠিত প্রকৃতি সেই প্রবণতার সাহায্য লইয়াছে মাত্র।

প্রকৃতির অন্দরমহলে পৌঁছিবার যে তিনটি ধাপের চিহ্ন জীবনস্মৃতিতে দেখা যায় সেগুলি এই—জোড়াসাঁকোর বাড়িতে প্রকৃতির দূরাপহৃত অর্ধগুণ্ঠিত মূর্তি দর্শন ; গঙ্গাতীরে পেনেটির বাগানে প্রকৃতির কোলের কাছে উপবেশন : ও হিমালয়ে গিয়া প্রকৃতির মধ্যে আত্মবিসর্জন।

জোড়াসাঁকোর বাড়ির প্রাকৃতিক অভিজ্ঞতা সম্বন্ধে কবি লিখিতেছেন—

> বাড়ির বাহিরে আমাদের যাওয়া বারণ ছিল, এমন কি বাড়ির ভিতরেও আমরা সর্বত্র যেমন-খুশি যাওয়া-আসা করিতে পারিতাম না। সেইজন্য বিশ্বপ্রকৃতিকে আড়াল-আবডাল হইতে দেখিতাম। বাহির বলিয়া একটি অনন্তপ্রসারিত পদার্থ ছিল যাহা আমার অতীত, অথচ যাহার রূপ-শব্দ-গন্ধ দ্বার-জানলার নানা ফাঁক-ফুকর দিয়া এদিক-ওদিক হইতে আমাকে চকিতে ছুঁইয়া যাইত। সে যেন গরাদের ব্যবধান দিয়া নানা ইশারায় আমার সঙ্গে খেলা করিবার নানা চেষ্টা করিত। সে ছিল মুক্ত আমি ছিলাম বদ্ধ—মিলনের উপায় ছিল না, সেই জন্য প্রণয়ের আকর্ষণ ছিল প্রবল। আজ সেই খড়ির গণ্ডি মুছিয়া গেছে, কিন্তু গণ্ডি তবু ঘোচে নাই! দূর এখনো দূরে, বাহির এখনো বাহিরেই। —জীবনস্মৃতি, "ঘর ও বাহির"

পেনেটির বাগানবাড়ির অভিজ্ঞতা—যখন প্রকৃতির সহিত কবির পরিচয় আর একটু ঘনিষ্ঠতর হইয়াছে—

> এই প্রথম বাহিরে গেলাম। গঙ্গার তীরভূমি যেন কোন্‌ পূর্বজন্মের পরিচয়ে আমাকে কোলে করিয়া লইল।…প্রত্যহ প্রভাতে ঘুম হইতে উঠিবামাত্র আমার কেমন মনে হইত, যেন দিনটাকে একখানি সোনালি-পাড়-দেওয়া নূতন চিঠির মতো পাইলাম। লেফাফা খুলিয়া ফেলিলে

